লিখেছে, সে আসতে পারবে না। জুলিয়াকে সে মিনতি করেছে, জুলিয়া যেন তাকে আসতে না বলে। ওর জন্যে সে পৃথিবীতে যে কোনো কাজ করতে প্রস্তুত, কিন্তু ওর কাছে আসতে তার সাহস হয় না। তবু ও যদি বারবার অনুরোধ করে, তাহলে সে কি করে নিজেকে ঠেকিয়ে রাখবে? জুলিয়ার কাছে সে দয়া ভিক্ষা করেছে। যদি ওর সঙ্গে দেখা না করেই তাকে চলে যেতে হয়, এই ভেবে মানুষটা এক দীর্ঘ বিলাপের অবতারণা করেছে। ওকে জিগেস করেছে, এমন কোনো উপায় আছে কিনা যাতে করে ও চুপি চুপি সীমান্ত পেরিয়ে তার কাছে চলে যেতে পারে। তারপর শপথ করেছে, একবার ওকে নিজের বাহুবন্ধনে ধরতে পারলে সে আর কোনো-দিনও ওকে ছেড়ে দেবে না। কিন্তু চিঠির উন্মাদনাময় ভাষাও পৃষ্ঠাগুলোকে পুড়িয়ে দেওয়া উত্তপ্ত অগ্নিশিখাকে নিষ্প্রভ করতে পারলো না। সত্যি, এ এক উন্মাদের চিঠি।

'মাঝিটার সঙ্গে ওর দেখাসাক্ষাতের ফলাফল তুমি কখন জানতে পারবে?' অ্যাশেনডেন জিগেস করলো।

'এগারোটা থেকে বারোটার মধ্যে আমি ফেরিঘাটে লোকটার সঙ্গে দেখা করার ব্যবস্থা করে রেখেছি।'

অ্যাশেনডেন তার হাতঘড়ির দিকে তাকালো, 'আমি তোমার সঙ্গে যাবো।'

পাহাড় থেকে নেমে ফেরিঘাটে পৌঁছে, ওরা ঠাণ্ডা বাতাস থেকে আত্মরক্ষার জন্যে শুল্কভবনের ছাউনির নিচে আশ্রয় নিলো। খানিকক্ষণ বাদে একটা লোককে এগিয়ে আসতে দেখে ফেলিক্স ছায়ার আড়াল থেকে বেরিয়ে গিয়ে ডাকলো, 'আঁতোয়ান—'

'মঁ্যসিয়ে ফেলিক্স? আপনার জন্যে একখানা চিঠি আছে। আমি আসছে কাল প্রথম নৌকোয় এটাকে লুসার্নে নিয়ে যাবো বলে কথা দিয়েছি।'

অ্যাশেনডেন লোকটার দিকে সংক্ষেপে এক ঝলক তাকালো, কিন্তু তার আর জুলিয়া লাজারির মধ্যে কি হয়েছে না হয়েছে সে বিষয়ে কিছুই জিগেস করলো না। চিঠিটা নিয়ে সে ফেলিক্সের টর্চের আলোয় সেটাকে পড়ে ফেললো। অবিশুদ্ধ জার্মান ভাষায় চিঠিতে লেখা হয়েছে: 'কোনো শর্তেই এখানে আসবে না। আমার চিঠিগুলোর কোনো গুরুত্ব দিয়ো না। বিপদ। আমি তোমাকে ভালোবাসি, সোনা আমার! এসো না কিন্তু।'

চিঠিটা পকেটে রেখে, অ্যাশেনডেন মাঝিটাকে পঞ্চাশটা ফ্রাঁ দিলো। তারপর বাড়িতে ফিরে গিয়ে শুয়ে পড়লো। পরের দিন জুলিয়া লাজারির সঙ্গে দেখা করতে গিয়ে সে দেখলো, ঘরের দরজা চাবি বন্ধ। খানিকক্ষণ দরজায় টোকা দিয়েও কোনো সাড়া মিললো না। এবারে অ্যাশেনডেন ওকে ডেকে বললো, 'মাদাম লাজারি, দরজা আপনাকে খুলতেই হবে। আমি আপনার সঙ্গে কথা বলতে চাই

'আমি অসুস্থ, শুয়ে রয়েছি। কারুর সঙ্গে দেখা করতে পারবো না।'

'দুঃখিত, কিন্তু দরজা আপনাকে খুলতেই হবে। আপনি অসুস্থ থাকলে আমি ডাক্তার ডেকে পাঠাবো।'

'না, আপনি চলে যান। আমি কারুর সঙ্গেই দেখা করবো না।'

'আপনি দরজা না খুললে, আমি কোনো তালার কারিগর ডেকে আনবো। তারপর তালা ভেঙে দরজা খুলবো।'

খানিকক্ষণ আর কোনো সাড়া নেই। তারপর চাবি ঘোরানোর শব্দ শোনা গেলো। অ্যাশেনডেন ঘরে গিয়ে ঢুকলো। জুলিয়া লাজারির পরনে একটা অঙ্গাবরণী, মাথার চুলগুলো এলোমেলো। স্পষ্টই বোঝা যায় ও সবেমাত্র বিছানা ছেড়ে উঠেছে।

'আমার সমস্ত শক্তি ফুরিয়ে গেছে। আমি আর কিচ্ছুটি করতে পারবো না। আমার দিকে তাকালেই আপনি বুঝতে পারবেন, আমি কতোটা অসুস্থ। সারাটা রাত আমার অসুস্থ অবস্থায় কেটেছে।'

'আমি বেশিক্ষণ আপনাকে আটকে রাখবো না। কোনো ডাক্তার দেখাতে চান?'

'ডাক্তার আর কি করবে?'

মাঝির কাছ থেকে পাওয়া চিঠিটা পকেট থেকে বের করে অ্যাশেনডেন সেটা জুলিয়ার হাতে তুলে দিলো, 'এর অর্থ কি?'

চিঠিটা দেখেই জুলিয়া একটা অস্ফুট কাতরোক্তি করে উঠলো, সবুজ হয়ে উঠলো ওর পাণ্ডুর মুখখানা।

'আপনি আমাকে কথা দিয়েছিলেন. আমার অজান্তে আপনি কখনও পালাবার চেষ্টা করবেন না বা কোনো চিঠিপত্র লিখবেন না।'

'আপনি কি মনে করেছিলেন, আমি আমার কথাটা রাখবো?' তীব্র ঘৃণায় জুলিয়ার চিৎকৃত কণ্ঠস্বর ঝঙ্কৃত হয়ে উঠলো।

'না। সত্যি বলতে কি, শুধুমাত্র আপনার সুখ সুবিধের কথা চিন্তা করেই যে আপনাকে এখানকার কয়েদখানায় না রেখে একটা আরামদায়ক হোটেলে রাখা হয়েছে—তা কিন্তু নয়। আপনাকে বলে রাখা প্রয়োজন, হোটেল থেকে বেরুনো বা হোটেলে ফিরে আসার ব্যাপারে আপনার স্বাধীনতা থাকলেও—কয়েদখানার কুঠরিতে পায়ে শেকল বাঁধা অবস্থায় পালাবার যতোটুকু আশা থাকে, থনোঁ থেকে পালাবার ব্যাপারেও আপনার তার চাইতে বেশি কোনো আশা নেই। কাজেই যে চিঠি কোনোদিনই যথাস্থানে গিয়ে পৌঁছবে না, সে চিঠি লিখে সময় নষ্ট করা আপনার পক্ষে স্রেফ নির্বুদ্ধিতা।'

প্রাণের সবটুকু হিংস্রতা জড়ো করে জুলিয়া অ্যাশেনডেনের দিকে একটা অপমানজনক শব্দ ছুঁড়ে দিলো।

'আপনি বরঞ্চ বসুন। বসে এমন একখানা চিঠি লিখুন যেটা যথাস্থানে পৌঁছে দেওয়া হবে।'

'কক্ষণো না। আমি কিছুই করবো না। আর একটি শব্দও লিখবো না।'

'নির্দিষ্ট কিছু কিছু কাজ করার সমঝোতা নিয়েই আপনি এখানে এসেছিলেন।'

'আমি তা করবো না। ও সমস্ত ব্যাপার শেষ হয়ে গেছে।'

'আপনি বরঞ্চ একটু ভেবে দেখলে পারতেন।'

'ভেবে দেখবো! দেখেছি। আপনার যা ইচ্ছে হয় করতে পারেন, আমি তাতে পরোয়া করি না।'

'খুব ভালো কথা—তবু মন পালটাবার জন্যে আমি আপনাকে পাঁচ মিনিট সময় দেবো।'

এলোমেলো বিছানাটার একটা ধারে বসে নিজের হাত থেকে ঘড়িটা খুলে নিলো অ্যাশেনডেন। তারপর একদৃষ্টিতে তাকিয়ে রইলো ঘড়িটার দিকে।

'ওফ্, এই হোটেলটা আমার স্নায়ুগুলোর ওপরে একেবারে চেপে বসেছে,' জুলিয়া বলতে থাকে। 'আপনারা আমাকে কয়েদখানায় রাখেননি কেন? কেন কেন? যেখানেই যাই, মনে হয় গুপ্তচরেরা আমার পায়ে পায়ে ঘুরছে। আপনারা আমাকে দিয়ে একটা নোংরা জঘন্য কাজ করিয়ে নিচ্ছেন। কিন্তু কি অপরাধ আমার? আমি জানতে চাই, আমি কি করেছি? আমি কি একজন মহিলা নই? আপনারা আমাকে একটা ঘৃণ্য কাজ করতে বলছেন··· জঘন্য, নোংরা কাজ!'

চড়া কর্কশ সুরে একটানা বকতে থাকে জুলিয়া। অবশেষে পাঁচ মিনিট সময় কেটে যায়। অ্যাশেনডেন এতোক্ষণ একটি কথাও বলেনি। এবারে সে উঠে দাঁড়ায়।

'হ্যাঁ, যান—যান,' খিঁচিয়ে ওঠে জুলিয়া—এক রাশ অকথ্য গালাগাল ছুঁড়ে দেয় অ্যাশেনডেনের দিকে।

'আমি আবার ফিরে আসবো,' দরজার গা থেকে চাবিটা খুলে নিয়ে, ঘর থেকে বেরিয়ে চাবি ঘুরিয়ে ফের দরজাটা বন্ধ করে দেয় অ্যাশেনডেন। তারপর সিঁড়ি ভেঙে নিচে নেমে, এক টুকরো কাগজে দ্রুত কয়েক ছত্র লিখে থানায় পাঠিয়ে দিয়ে ফের ওপরে গিয়ে হাজির হয়। জুলিয়া লাজারি তখন দেয়ালের দিকে মুখ করে বিছানায় পড়ে রয়েছে। প্রবল কান্নার দমকে কেঁপে কেঁপে উঠছে ওর সমস্ত শরীরটা। অ্যাশেনডেনের ঘরে ঢোকার শব্দ ও শুনতে পেয়েছে কিনা, তা ওর আচরণে এতোটুকুও বোঝা যায় না। সাজগোছ করার টেবিলটার সামনে রাখা কুর্সিতে বসে টেবিলে ছড়িয়ে ছিটিয়ে থাকা ছোটোখাটো জিনিসগুলোর দিকে অলসদৃষ্টিতে তাকিয়ে থাকে অ্যাশেনডেন। প্রসাধনের জিনিসগুলো সস্তা, খেলো এবং কোনোটাই খুব একটা পরিচ্ছন্ন নয়। রুজ আর কোল্ড ক্রিমের

কয়েকটা ছোটো ছোটো মলিন কৌটো, ভ্রূ আর অক্ষিপক্ষ্মে লাগাবার কয়েকটা কালির শিশি। চুলের কাঁটাগুলো তেলচিটে। পুরো ঘরটাই অগোছালো, সস্তা সুগন্ধির নির্যাসে ঘরের বাতাস ভারি হয়ে আছে। অ্যাশেনডেনের মনে হলো এক দেশ থেকে অন্য এক দেশে, এক মফস্বল শহর থেকে অন্য এক মফস্বল-শহরে ঘুরে বেড়াতে বেড়াতে কতো তৃতীয় শ্রেণীর হোটেলের ঘরে আশ্রয় নিয়েছে এই মহিলা। কে বলতে পারে, ওর জন্ম কোথায়! আজ ও এক স্থূল রুচির মহিলা, কিন্তু অল্প বয়সে ও কেমন ছিলো? ও কি বংশ পরম্পরায় লোক-বিনোদনের এই বৃত্তি গ্রহণ করেছে, নাকি কোনো প্রেমিকের মাধ্যমে ঘটনাচক্রে এই ব্যবসায়ের সঙ্গে জড়িয়ে পড়েছে? এতোগুলো বছরে কতো পুরুষমানুষই না দেখেছে ও। দেখেছে সহশিল্পীদের। দেখেছে ওর এজেন্ট আর ম্যানেজারদের, যারা পদমর্যাদার খাতিরে ওর কাছ থেকে বিশেষ প্রশ্রয় উপভোগ করার অধিকার অর্জন করে নিতো। আর দেখেছে বিভিন্ন শহরের প্রতিষ্ঠিত ব্যবসায়ী আর তরুণ গোষ্ঠীকে, যারা মুহূর্তের জন্যে নর্তকীর মোহিনী মায়ায় কিংবা রমণীর প্রকট যৌন আবেদনে আকর্ষিত হয়ে ছুটে আসতো ওর কাছে। জুলিয়ার কাছে তারা ছিলো নগদ পয়সার খদ্দের, নিজের স্বল্প বেতনের পরিপূরক হিসেবেই ও তাদের গ্রহণ করতো নির্বিকার মনে। কিন্তু তাদের কাছে জুলিয়া হয়তো ছিলো এক টুকরো রোম্যান্স, ওর বাহুবন্ধনে তারা হয়তো মুহূর্তের জন্যে এক উজ্জ্বল এবং রোমাঞ্চময় পরিব্যাপ্ত পৃথিবীর দৃশ্য দেখতে পেতো।

আচমকা দরজায় টোকা দেবার শব্দ হতেই অ্যাশেনডেন উঁচু গলায় বললো, ভেতরে আসুন।'

জুলিয়া লাজারি তৎক্ষণাৎ বিছানায় উঠে বসলো, 'কে?' পরক্ষণেই যে দুজন গোয়েন্দা থনোঁতে ওকে অ্যাশেনডেনের হাতে তুলে দিয়েছিলো, তাদের দেখে ওর যেন শ্বাসরোধ হয়ে উঠলো, 'আপনারা! কি চান আপনারা?'

'আপনাকে উঠতে হবে, মাদাম লাজারি।' অ্যাশেনডেন বললো, 'আমি আপনাকে ফের এই দুই ভদ্রলোকের হেফাজতে তুলে দেবো।'

'কি করে উঠবো! আপনাকে তো বললাম, আমি অসুস্থ। আমি দাঁড়াতে পারছি না! আপনারা কি আমাকে মেরে ফেলতে চান?'

'আপনি নিজে পেশাক-আশাক না পরলে, আমাদেরই পরিয়ে নিতে হবে এবং সে কাজটা আমরা বোধহয় খুব একটা সুষ্ঠুভাবে করতে পারবো না। নিজেই আসুন, উঠে পড়ুন—নাটক করে কোনো লাভ হবে না।'

'আপনারা আমাকে কোথায় নিয়ে যাবেন?'

'ওঁরা আপনাকে ইংলণ্ডে ফিরিয়ে নিয়ে যাবেন।'

গোয়েন্দাদের মধ্যে একজন জুলিয়া লাজারির একখানা হাত চেপে ধরতেই হিংস্র চিৎকার করে উঠলো, 'আমাকে ছোঁবেন না—আমার কাছে আসবেন

না বলছি !'

'ছেড়ে দিন,' অ্যাশেনডেন বললো। 'উনি নিশ্চয়ই বুঝতে পারছেন, ঝামেলা যতো কম করা যাবে ততোই মঙ্গল।'

'আমি নিজেই পোশাক পরবো।'

অ্যাশেনডেন দেখলো, জুলিয়া অঙ্গাবরণীটা খুলে একটা পোশাক মাথা দিয়ে গলিয়ে নিলো। জোরজার করে পায়ে এক জোড়া জুতো ঢোকালো, স্পষ্টতই জুতোটা ওর পায়ের তুলনায় ছোটো। তারপর চুলগুলো ঠিকঠাক করলো। মাঝে-মাঝেই ও বিমর্ষ দৃষ্টিতে গোয়েন্দা দুজনের দিকে এক ঝলক তাকিয়ে নিচ্ছিলো। অ্যাশেনডেন ভাবছিলো, ব্যাপারটা শেষরক্ষা করার মতো স্নায়ুর জোর ওর আছে কি না। র—অবিশ্যি তাকে একটি নির্বোধ আহাম্মক বলবেন, কিন্তু অ্যাশেনডেন যেন চাইছিলো ও সফল হোক। ও সাজগোছের টেবিলটার কাছে যেতেই অ্যাশেনডেন ওকে বসতে দেবার জন্যে কুর্সি ছেড়ে উঠে দাঁড়ালো। দ্রুত মুখে ক্রিম লাগিয়ে, একটা নোংরা তোয়ালে দিয়ে ক্রিমটা ঘষে তুলে নিলো জুলিয়া। তারপর পাউডার মেখে, চোখ আঁকলো। ওর হাত কাঁপছিলো। তিনটি পুরুষ নিঃশব্দে লক্ষ্য করছিলো ওকে। গালে রুজ ঘষে, ও ঠোঁটে রঙ মাখলো! তারপর মাথায় চেপেচুপে একটা টুপি বসালো। এবারে অ্যাশেনডেন প্রথম গোয়েন্দাটিকে ইঙ্গিত করতেই লোকটা পকেট থেকে একজোড়া হাতকড়া বের করে ওর দিকে এগিয়ে গেলো।

'না, না, ওগুলো নয়—' এক লাফে পেছিয়ে গিয়ে হাত দুটো দুদিকে ছড়িয়ে চিৎকার করে উঠলো জুলিয়া।

'বোকামো করবেন না, এগিয়ে আসুন।' গোয়েন্দাটি কর্কশ গলায় বললো।

যেন আত্মরক্ষার তাগিদেই (অ্যাশেনডেনকে ভীষণ অবাক করে দিয়ে) জুলিয়া লাজারি দুহাতে অ্যাশেনডেনকে জড়িয়ে ধরলো, 'আমাকে নিয়ে যেতে দেবেন না! দয়া করুন আমাকে!'

'আপনার জন্যে আর কিছু করা আমার পক্ষে সম্ভব নয়,' আপ্রাণ প্রয়াসে নিজেকে মুক্ত করে নিলো অ্যাশেনডেন।

গোয়েন্দাটি ওর কবজি দুটো ধরে হাতকড়া পরাতে যেতেই জুলিয়া লাজারি একটা প্রচণ্ড চিৎকার তুলে মেঝেতে লুটিয়ে পড়লো।

'আপনারা যা চান আমি তাই করবো! সমস্ত কিছুই করবো!'

অ্যাশেনডেনের ইঙ্গিতে গোয়েন্দা দুজন ঘর থেকে বেরিয়ে গেলো। জুলিয়া লাজারি কিছুটা প্রশান্তি ফিরে পাওয়া অব্দি অপেক্ষা করলো অ্যাশেনডেন। তখনও ও মেঝেতে শুয়ে শুয়ে ফোঁপাচ্ছে। অ্যাশেনডেন ওকে তুলে বসালো।

'আমাকে দিয়ে কি করাতে চান আপনারা?'

'আমি চাই, চন্দ্রাকে আপনি আর একখানা চিঠি লিখুন।'

'আমার মাথা ঘুরছে। আমি দুটো শব্দ একত্র করে জুড়তে পারবো না।

আমাকে খানিকটা সময় দিতে হবে।'

কিন্তু অ্যাশেনডেনের মনে হলো, আতঙ্কের প্রভাবে থাকার মধ্যেই ওকে দিয়ে চিঠিটা লিখিয়ে নেওয়া ভালো। জুলিয়াকে সে সামলে নেবার মতো অবসরটুকু দিতে চাইছিলো না। তাই বললো, 'চিঠিটা আমি আপনাকে মুখে মুখে বলে দেবো। আমি যা বলবো, আপনি ঠিক তাই লিখবেন।'

একটা গভীর নিঃশ্বাস ফেললো জুলিয়া। তারপর কাগজ আর কলম নিয়ে সাজগোছ করার টেবিলটার কাছে গিয়ে বসলো।

'ধরুন আমি চিঠিটা লিখলাম আর···আর আপনারা যা চাইছেন তা-ও হলো। কিন্তু আমি কি করে জানছি যে আপনারা আমাকে ছেড়ে দেবেন?'

'কর্নেল আপনাকে মুক্তি দেবেন বলে প্রতিশ্রুতি দিয়েছেন। আর আমিও আপনাকে কথা দিচ্ছি, আমি তাঁর নির্দেশ পালন করবো।'

'বিশ্বাসঘাতকতা করে আমার বন্ধুটিকে ধরিয়ে দেবার পরেও আমাকে যদি দশ বছরের জন্যে ফাটকে যেতে হয়, তাহলে সেটা খুবই আহাম্মুকি করা হবে।'

'দেখুন, চন্দ্রাকে বাদ দিলে আমাদের কাছে আপনার বিন্দুমাত্রও গুরুত্ব নেই। আমাদের কোনো রকম ক্ষতি করার ক্ষমতাই আপনার নেই। কাজেই মিছিমিছি আমরা কেন আপনাকে নিয়ে মাথা ঘামাবো, আপনাকে কয়েদখানায় রেখে আপনার পেছনে অযথা অর্থব্যয় করবো—বলতে পারেন?'

কথাটা এক মুহূর্ত ভেবে দেখলো জুলিয়া। এখন ও একেবারে প্রশান্ত। যেন সবটুকু আবেগ নিঃশেষ করে দিয়ে এখন ও আচমকা বিচক্ষণ ও বাস্তববাদী হয়ে উঠেছে।

'বলুন, কি লিখতে হবে।'

অ্যাশেনডেন দ্বিধাগ্রস্ত হয়ে উঠলো। সে ভেবেছিলো, জুলিয়া নিজে থেকে যেমনটি লিখতো, সে-ও ঠিক তেমনি করেই পুরো চিঠিটা মুখে মুখে বলতে পারবে। কিন্তু সেজন্যে একটু চিন্তা ভাবনা করার প্রয়োজন আছে। চিঠিটার ভাষা খুব একটা তরতরে বা সাজানো গোছানো হলে চলবে না। সে জানে, আবেগের মুহূর্তে মানুষ অতি-নাটকীয় এবং অতি অলঙ্কৃত ভাষার দিকে ঝুঁকে পড়ে। কিন্তু বইতে বা মঞ্চে এটা সর্বদাই মেকি বলে মনে হয় এবং তাই পাত্রপাত্রীর মুখে আরও সহজ সংলাপ বসাবার জন্যে লেখককে তখন সজাগ থাকতে হয়।

'আমি জানতাম না, আমি একটা কাপুরুষকে ভালোবেসেছি,' অ্যাশেনডেন বলতে শুরু করে। 'তুমি যদি আমাকে ভালোবাসতে তাহলে আমার ডাক পেয়েও এমন ইতস্তত করতে পারতে না।···'করতে পারতে না' শব্দ কটার নিচে দু বার করে দাগ টানুন।·· আমি তোমাকে কথা দিয়েছিলাম, এখানে কোনো বিপদ নেই। তবে আমাকে ভালো না বেসে থাকলে তুমি না এসে ঠিকই করেছো। এসো না। বরং বার্লিনেই ফিরে যাও, সেখানে তুমি

নিরাপদেই থাকবে। এখানে আমি একেবারে একা। প্রতিদিন নিজেকে বলি, সে আসবে। কিন্তু তোমার প্রতীক্ষায় থেকে থেকে আমি নিজেকে অসুস্থ করে তুলেছি। আমাকে ভালোবাসলে তুমি কিছুতেই এতোটা ইতস্তত করতে না। এখন পরিষ্কার বুঝতে পারছি, তুমি আমাকে ভালোবাসো না। তোমার সম্পর্কে আমি এখন ক্লান্ত, বিরক্ত। হাতে পয়সা-কড়ি কিছু নেই। এই হোটেলে আর থাকা অসম্ভব। আর থেকে লাভই বা কি? পারীতে আমি ইচ্ছে করলেই একটা কাজ পেতে পারি। সেখান থেকে আমার এক বন্ধু একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব পাঠিয়েছে। তোমার আশায় আমি অনেকটা সময় অপচয় করেছি, কিন্তু তার বিনিময়ে কি পেলাম! এখন সব শেষ। বিদায়। আমি তোমাকে যতোটা ভালোবেসেছি আর কেউ তোমাকে তেমন করে ভালোবাসবে না—কোনোদিনও না। বন্ধুর পাঠানো প্রস্তাবটা প্রত্যাখ্যান করার মতো অবস্থা এখন আমার নেই। তাই আমি তাকে তার পাঠিয়ে দিয়েছি, জবাব পেলেই পারীতে চলে যাবো। তুমি আমাকে ভালোবাসো না বলে আমি তোমাকে দোষ দিচ্ছি না—এতে তোমার কোনো দোষ নেই। কিন্তু এ জন্যে আমি বোকার মতো নিজের জীবনটাকে নষ্ট করে দিলাম। মানুষের বয়েসটা তো আর চিরদিন কাঁচা থাকে না! তাহলে বিদায়। ইতি—জুলিয়া।'

চিঠিটা পড়ে অ্যাশেনডেন পুরোপুরি খুশি হতে পারলো না। কিন্তু এর চাইতে ভালো কিছু লেখানো তার পক্ষে আর সম্ভব নয়। তবে চিঠিটার মধ্যে আন্তরিকতার সুর আছে, যেটা ব্যবহৃত শব্দগুলোর মধ্যে নেই—কারণ ইংরেজী ভাষায় জ্ঞান কম বলে জুলিয়া ধ্বনির ওপরে নির্ভর করে শব্দগুলো লিখেছে, বানান ভয়াবহ এবং হাতের লেখাটাও বাচ্চাদের মতো। এক একটা শব্দ কেটে দিয়ে ও ফের লিখেছে, কিছু কিছু শব্দসমষ্টি ফরাসী ভাষায় লিখেছে, দু-একটা জায়গায় আবার চোখের জলে লেখা থেবড়ে গেছে।

'এখন আমি চলি,' অ্যাশেনডেন বললো। 'পরের বারে যখন দেখা হবে তখন হয়তো আপনাকে বলতে পারবো যে আপনি মুক্ত—আপনি যেখানে ইচ্ছে হয় চলে যেতে পারেন। কোথায় যেতে চান আপনি?'

'স্পেনে।'

'বেশ, আমি সমস্ত বন্দোবস্ত পাকা করে রাখবো।'

জুলিয়া লাজারি কাঁধ ঝাঁকালো। অ্যাশেনডেন বিদায় নিলো। এখন প্রতীক্ষা করা ছাড়া তার আর কিছুই করার নেই। বিকেলে একজন বার্তাবহকে লুসার্নে পাঠিয়ে দিয়ে, পরের দিন সকালে সে ফেরিঘাটে গিয়ে স্টিমারের জন্যে অপেক্ষা করতে লাগলো। স্টিমার ঘাটে লাগলে যাত্রীরা সারি বেঁধে জেটিতে দাঁড়ায়, পাসপোর্ট পরীক্ষা করার পর তাদের একে একে তীরে নামার অনুমতি দেওয়া হয়। চন্দ্রা যদি আসে, তাহলে সম্ভবত সে কোনো জাল পাসপোর্ট নিয়ে আসবে—হয়তো সেটা কোনো নিরপেক্ষ দেশের পাসপোর্ট। তখন তাকে অপেক্ষা করতে বলা হবে এবং অ্যাশেনডেন তাকে সনাক্ত করার

পর তাকে গ্রেফতার করা হবে। খানিকটা উত্তেজনা নিয়েই অ্যাশেনডেন স্টিমারটার ঘাটে এসে লাগা এবং জেটিতে যাত্রীদের ছোটোখাটো জটলাটা লক্ষ্য করলো। প্রতিটি যাত্রীকেই সে খুঁটিয়ে খুঁটিয়ে দেখলো। কিন্তু কারুর মধ্যেই ভারতীয়দের আদৌ কোনো সাদৃশ্য খুঁজে পেলো না। তার মানে চন্দ্রা আসেনি। অ্যাশেনডেন কি করবে ভেবে পেলো না। হাতের শেষ তাসটা সে খেলে দিয়েছে। থনোঁর যাত্রী জনা ছয়েকের বেশি ছিলো না। তারা যে যার পথে চলে যাবার পর অ্যাশেনডেন পায়ে পায়ে জেটিতে গিয়ে উঠলো। ফেলিক্স এতোক্ষণ যাত্রীদের পাসপোর্ট পরীক্ষা করছিলো। অ্যাশেনডেন তাকে বললো, 'আমি যে ভদ্রলোকটিকে আশা করেছিলাম, তিনি আসেননি।'

'আপনাকে দেবার মতো একটা চিঠি আছে,' ফেলিক্স মাদাম লাজারির নাম ঠিকানা লেখা একখানা লেফাফা অ্যাশেনডেনের হাতে তুলে দিলো। আঁকা-বাঁকা অক্ষরগুলো দেখেই অ্যাশেনডেন চিনতে পারলো, লেখাটা চন্দ্রালালের। আর ঠিক সেই মুহূর্তেই জেনিভা থেকে আসা লুসার্নগামী স্টিমারটা তার দৃষ্টিপথে জেগে উঠলো। প্রতিদিন সকালে বিপরীত দিকের স্টিমারটা ছেড়ে যাবার কুড়ি মিনিট বাদে এই স্টিমারটা থনোঁতে এসে পৌঁছোয়। অ্যাশেনডেন অনুপ্রাণিত হয়ে উঠলো।

'চিঠিটা যে নিয়ে এসেছে, সে কোথায়?'

'টিকিট ঘরে।'

'চিঠিটা তাকে দিয়ে বলুন, যে এটা পাঠিয়েছে এটা যেন তাকেই ফেরত দেওয়া হয়। সে যেন বলে যে চিঠিটা সে ওই মহিলাটির কাছে নিয়ে গিয়েছিলো এবং ওই মহিলাই চিঠিটা ফিরিয়ে দিয়েছে। লোকটা যদি ফের এক-খানা চিঠি পাঠাতে চায় তাহলে সে বলবে যে তাতে খুব একটা লাভ হবে না, কারণ মহিলাটি থনোঁ থেকে চলে যাবার জন্যে তোরঙ্গ সাজাচ্ছে।'

চিঠিটা প্রয়োজনীয় নির্দেশসহ লোকটার হাতে তুলে দেওয়া হলো দেখে অ্যাশেনডেন হাঁটতে হাঁটতে নিজের বাসস্থানে ফিরে এলো।

পরবর্তী যে স্টিমারে চন্দ্রার আসার সম্ভাবনা সেটা পাঁচটা নাগাদ এসে পৌঁছোয়। ওই সময়েই জার্মানীতে কর্মরত একটি এজেন্টের সঙ্গে দেখা করার কথা ছিলো বলে অ্যাশেনডেন ফেলিক্সকে সতর্ক করে দিয়েছিলো, জাহাজঘাটে তার যেতে কয়েক মিনিট দেরি হতে পারে। তবে চন্দ্রা এলে, তাকে সে সহজেই খানিকক্ষণ আটকে রাখতে পারবে। কারণ চন্দ্রার এমন কোনো তাড়া নেই, যে ট্রেনে তার পারীতে যাবার কথা সেটা আটটার আগে ছাড়বে না।

কাজ শেষে করে অ্যাশেনডেন ধীরে সুস্থে হ্রদের ধারে পায়চারি করছিলো। তখনও চারদিকে বেশ আলো। পাহাড়ের ওপর থেকে সে দেখতে পেলো, স্টিমারটা জেটি ছেড়ে চলে যাচ্ছে। মুহূর্তটা উদ্বেগজনক। সহজাত

প্রবৃত্তিবশেই অ্যাশেনডেনের পদক্ষেপ দ্রুততর হলো। হঠাৎ সে দেখলো, একটা লোক ছুটতে ছুটতে তার দিকেই এগিয়ে আসছে এবং এই লোকটাই সেই পত্রবাহক।

'শীগগির আসুন, জলদি! লোকটা ওখানে রয়েছে।'

অ্যাশেনডেনের বুকের মধ্যে হৃৎপিণ্ডটা ধ্বক্ করে উঠলো।

'অবশেষে।'

অ্যাশেনডেনও ছুটতে শুরু করলো এবং লোকটাও ছুটন্ত অবস্থায় হাঁফাতে হাঁফাতে তাকে বললো, না-খোলা চিঠিটা সে যথারীতি ভারতীয়টিকে ফেরত দিয়েছিলো। চিঠিটা হাতে নিয়ে সে ভয়ঙ্কর ফ্যাকাশে হয়ে উঠেছিলো ('একজন ভারতীয়ের রঙ যে অমন হয়ে উঠতে পারে, তা আমি না দেখলে কোনোদিনই ভাবতে পারতাম না') এবং বারবার সেটা ঘুরিয়ে ফিরিয়ে দেখেছিলো—যেন বুঝতেই পারছিলো না, তার নিজের লেখা চিঠিটা তার কাছেই ফিরে এলো কি করে। তারপরেই তার চোখ দুটো জলে ভরে উঠলো, দু গাল বেয়ে নেমে এলো অশ্রুধারা। ('সে এক অদ্ভুত দৃশ্য··· জানেনই তো, লোকটা মোটাসোটা!') এক অজানা ভাষায় কি যেন বললো, বোঝা গেলো না। তারপর ফরাসী ভাষায় জিগেস করলো, স্টিমারটা কখন থনোঁতে পৌঁছেছিলো।···এবারেও স্টিমারে উঠে প্রথমে সে চারদিকে তাকিয়ে ভারতীয়টিকে দেখতে পায়নি। তারপর দেখতে পায় ওভারকোটে শরীর মুড়ে, টুপিটা চোখ অব্দি টেনে নামিয়ে, মানুষটা একা একা স্টিমারের সামনের দিকটাতে দাঁড়িয়ে রয়েছে। পার হবার পুরো সময়টা সে অপলক চোখে থনোঁর দিকেই তাকিয়েছিলো।

'সে এখন কোথায়?' অ্যাশেনডেন জিগেস করলো।

'আমিই প্রথম স্টিমার থেকে নেমেছি। তারপরে মঁসিয়ে ফেলিক্স আপনাকে খুঁজে আনতে বললেন।'

'ওরা বোধ হয় ওয়েটিং রুমেই লোকটাকে আটকে রেখেছে।'

একেবারে বেদম অবস্থায় অ্যাশেনডেন ফেরিঘাটে গিয়ে পেঁছিলো। হুড়মুড় করে প্রতীক্ষালয়ে ঢুকতেই সে দেখতে পেলো, একটা লোক মেঝেতে পড়ে রয়েছে আর তাকে ঘিরে একদল লোক তারস্বরে কথা বলছে আর পাগলের মতো হাত-পা নাড়ছে।

'কি হয়েছে?' সচিৎকারে জিগেস করলো অ্যাশেনডেন।

'এই দেখুন!' ফেলিক্স বললো।

প্রতীক্ষালয়ের মেঝেতে পড়ে রয়েছে চন্দ্রালাল। চোখ দুটো বিস্ফারিত, ঠোঁটে গ্যাঁজলার একটা ক্ষীণ রেখা।

'লোকটা নিজেই নিজেকে শেষ করে ফেললো। ওর দ্রুতগতির সঙ্গে আমরা পাল্লা দিতে পারিনি। ডাক্তারকে খবর দিয়েছি।'

অ্যাশেনডেনের শরীরের ভেতর দিয়ে আতঙ্কের একটা চকিত শিহরণ ছুটে

গেলো।

ভারতীয়টি স্টিমার থেকে নামতেই ফেলিক্স বর্ণনার সঙ্গে মিলিয়ে বুঝতে পারে, এই লোকটিকেই তারা চাইছে। মাত্র চারজন যাত্রীর মধ্যে সে ছিলো সকলের শেষে। অতিরিক্ত সময় নিয়ে প্রথম তিনজনের পাসপোর্ট পরীক্ষা করার পর ফেলিক্স তার পাসপোর্টটা দেখতে চায়। পাসপোর্টটা স্পেনের, সব কিছুই ঠিকঠাক আছে। ফেলিক্স তাকে নিয়ম মাফিক প্রশ্নগুলো জিগেস করে এবং সরকারী কাগজে জবাবগুলো লিখে নেয়। তারপর আন্তরিক মনোহর ভঙ্গিতে লোকটার দিকে তাকিয়ে সে বলে, 'আপনি এক মিনিটের জন্যে একটু ওয়েটিং রুমে আসুন। দু-একটা নিয়ম মাফিক কাজ সেরে নিতে হবে।'

'আমার পাসপোর্টটা ঠিকঠাক নেই?' ভারতীয়টি জিগেস করে।

'সম্পূর্ণ ঠিক আছে।'

চন্দ্রা দ্বিধাগ্রস্ত হয়ে উঠলেও ফেলিক্সকে অনুসরণ করে প্রতীক্ষালয়ের দরজার কাছে গিয়ে হাজির হয়। ফেলিক্স দরজাটা খুলে এক পাশে সরে দাঁড়ায়, 'ভেতরে যান।'

চন্দ্রা ঘরে ঢুকতেই গোয়েন্দা দুজন উঠে দাঁড়ায়। লোকটা নিশ্চয়ই তক্ষুণি সন্দেহ করেছিলো, ওরা পুলিসের লোক এবং বুঝতে পেরেছিলো যে সে ফাঁদে পড়েছে।

'বসুন,' ফেলিক্স বলে। 'আপনাকে আমার দু একটা প্রশ্ন জিগেস করার আছে।'

'এখানে বেশ গরম। আপনি অনুমতি দিলে আমি কোটটা খুলে রাখবো।'

সত্যি বলতে কি, ছোট্ট একটা স্টোভ থাকায় ঘরটা একেবারে চুল্লির মতো গরম। তাই ফেলিক্স উদার ভঙ্গিমায় বলে, 'হ্যাঁ, নিশ্চয়ই।'

যেন খানিকটা সচেষ্ট প্রয়াসেই মানুষটা কোট খুলে, সেটাকে একটা কুর্সিতে রাখার জন্যে ঘুরে দাঁড়ায় এবং তারপর কি হলো তা বোঝার আগেই সকলে চমকে উঠে দ্যাখে, সে টলতে টলতে সশব্দে মেঝেতে আছড়ে পড়লো। কোটটা খোলার সময়ই চন্দ্রা একটা শিশি থেকে বিষ খেয়ে নিয়েছিলো। শিশিটা তার হাতেই ধরা রয়েছে। অ্যাশেনডেন সেটাকে নাকের কাছে তুলে ঘ্রাণ নিলো। অতি সুস্পষ্ট কাগজি-বাদামের গন্ধ।

সামান্য কিছুক্ষণ ওরা মেঝেতে পড়ে থাকা মানুষটার দিকে তাকিয়ে রইলো। ফেলিক্স অপরাধীর মতো বিচলিত সুরে প্রশ্ন করলো, 'বড়ো সাহেবরা কি খুব রাগারাগি করবেন?'

'এ ব্যাপারে আপনার কোনো ত্রুটি আমি দেখতে পাচ্ছি না।' অ্যাশেনডেন বললো, 'হাজার হোক, লোকটা আর কোনোদিনও কোনো ক্ষতি করতে পারবে না। তাছাড়া লোকটা নিজেই নিজেকে খুন করেছে বলে আমার

দিক থেকে আমি খুশিই হয়েছি। কারণ ওকে মৃত্যুদণ্ডে দণ্ডিত করা হচ্ছে—এই চিন্তাটা আমাকে খুব একটা স্বস্তি দিচ্ছিলো না।'

কয়েক মিনিটের মধ্যেই ডাক্তার এসে মানুষটার দেহ থেকে প্রাণ বিলুপ্ত হবার কথা ঘোষণা করলেন।

'প্রুসিক অ্যাসিড,' অ্যাশেনডেনকে উনি জানালেন।

অ্যাশেনডেন ঘাড় নাড়লো। তারপর ফেলিক্সকে বললো, 'আমি মাদাম লাজারির সঙ্গে দেখা করতে যাচ্ছি। উনি আরও দু-একটা দিন এখানে থাকতে চাইলে, থাকতে দেবো। আর যদি আজ রাতেই যেতে চান, তো যাবেন। আপনি স্টেশনের এজেন্টটিকে নির্দেশ দিয়ে রাখুন, সে যেন মহিলাকে নির্বিঘ্নে যেতে দেয়—কেমন?'

'আমি নিজেই স্টেশনে থাকবো,' ফেলিক্স জানালো।

ফের একবার পাহাড়টাতে উঠতে হলো অ্যাশেনডেনকে। রাত হয়েছে। হিমেল উজ্জ্বল রাত। মাথার ওপরে অনন্ত নির্মেঘ আকাশ। হোটেলে ঢুকতেই হোটেলের উত্তাপহীন তুচ্ছ গতানুগতিকতায় এক তীব্র বিতৃষ্ণা অনুভব করলো সে। ভেতরে বাঁধাকপি আর সিদ্ধ মাংসের গন্ধ। হল-ঘরের দেয়ালগুলোতে রেল কোম্পানি থেকে প্রচারিত গ্রেনোব্‌ল, কারকাসোন এবং নর্মাণ্ডির বিভিন্ন স্নানের উপযোগী জায়গার রঙিন ইস্তাহার। সিঁড়ি ভেঙে ওপরে উঠলো অ্যাশেনডেন, তারপর সামান্য একটু টোকা দিয়ে জুলিয়া লাজারির ঘরের দরজাটা খুললো। সাজগোছের টেবিলটার সামনে বসে আরশিতে নিজের দিকে তাকিয়েছিলো জুলিয়া। উদাস, হতাশ ভঙ্গিমা। আপাতদৃষ্টিতে কিছুই করছিলো না। আরশিতেই অ্যাশেনডেনের ঘরে ঢোকার দৃশ্য দেখতে পেলো ও এবং তাকে দেখেই আচমকা ওর মুখের অভিব্যক্তি বদলে গেলো। এতো ত্রস্ত ভঙ্গিতে ও উঠে দাঁড়ালো যে কুর্সিটাও উলটে পড়লো।

'কি হয়েছে? আপনাকে এতো ফ্যাকাশে লাগছে কেন?' চিৎকার করে উঠলো জুলিয়া। মুখ ঘুরিয়ে অ্যাশেনডেনের দিকে তাকালো ও এবং একটু একটু করে ওর চোখ-মুখ আতঙ্কের অভিব্যক্তিতে কুঁচকে উঠলো। 'আপনারা তাকে গ্রেফতার করেছেন!'

'সে মারা গেছে,' অ্যাশেনডেন বললো।

'মারা গেছে! তার মানে সে বিষ খেয়েছে…বিষ খাওয়ার মতো সময়টুকু সে পেয়েছিলো! শেষ অব্দি সে আপনাদের হাত এড়িয়ে চলে গেছে!'

'তার মানে? বিষের কথা আপনি কি করে জানলেন?'

'সে সর্বদা সঙ্গে বিষ নিয়ে চলাফেরা করতো। বলতো, ইংরেজরা তাকে কিছুতেই জ্যান্ত অবস্থায় ধরতে পারবে না।'

মুহূর্তের জন্যে চিন্তা করে নিলো অ্যাশেনডেন। এ ব্যাপারটা জুলিয়া ভালোভাবেই গোপন করে রেখেছিলো। তবে এমন একটা সম্ভাবনার কথা

তার নিজেরই মনে হওয়া উচিত ছিলো। কিন্তু এমন একটা অতিনাটকীয় পন্থার কথা সে প্রত্যাশাই বা করবে কি করে ?

'এখন আপনি তাহলে মুক্ত। আপনি যেখানে ইচ্ছে হয় চলে যেতে পারেন—আপনার পথে কোনো রকম বাধার সৃষ্টি করা হবে না। এই আপনার টিকিট, আপনার পাসপোর্ট। আর গ্রেফতার হবার সময় এই টাকাটা আপনার সঙ্গে ছিলো। আপনি কি চন্দ্রাকে একবারটি দেখতে চান ?'

জুলিয়া চমকে উঠলো, 'না, না!'

'অমন উত্তেজিত হবার কোনো প্রয়োজন নেই। আমি ভেবেছিলাম আপনি হয়তো ওকে দেখতে চাইবেন।'

জুলিয়া কাঁদলো না। অ্যাশেনডেনের মনে হলো, ওর সমস্ত আবেগ অনুভূতি এ কদিনে একেবারে নিঃশেষ হয়ে গেছে। একেবারে বেদনা-বোধহীন বলে মনে হচ্ছিলো ওকে।

'আজ রাতেই স্পেনের সীমান্তে একটা তারবার্তা পাঠিয়ে কর্তৃপক্ষকে নির্দেশ দেওয়া হবে, তারা যেন আপনার পথে কোনোরকম অসুবিধের সৃষ্টি না করে। আমার পরামর্শ নিলে, আপনি যতো শীঘ্র সম্ভব ফ্রান্স থেকে বাইরে চলে যান।'

জুলিয়া কিছু বললো না। অ্যাশেনডেনেরও আর কিছু বলার ছিলো না বলে, সে-ও যাবার জন্যে প্রস্তুত। হলো

'আপনার কাছে নিজেকে অতোটা কঠিন দেখাতে হয়েছে বলে আমি দুঃখিত। তবে এই ভেবে আনন্দ হচ্ছে যে আপনার বিপদ-বিড়ম্বনার সব চাইতে খারাপ অংশটা কেটে গেছে। বন্ধুর মৃত্যুর জন্যে আপনি যে বেদনা অনুভব করছেন আশা করি সময় সে বেদনার তীব্রতাকে লাঘব করে দেবে।'

অভিবাদনের ভঙ্গিমায় সামান্য আনত হয়ে অ্যাশেনডেন দরজার দিকে ঘুরে দাঁড়ালো। কিন্তু জুলিয়া তাকে থামিয়ে দিলো।

'একটু দাঁড়ান,' জুলিয়া বললো। 'আমি শুধু একটা জিনিস জানতে চাই। আমার ধারণা, আপনার মধ্যে কিছুটা কোমল প্রবৃত্তি আছে।'

'আপনার জন্যে আমার পক্ষে যতোটুকু করা সম্ভব, আপনি নিশ্চিত থাকতে পারেন, আমি তা অবশ্যই করবো।'

'ওর জিনিসগুলোর কি হবে ?'

'জানি না। কেন ?'

তারপরেই জুলিয়া লাজারি যা বললো, তা অ্যাশেনডেনকে একেবারে বিভ্রান্ত করে তুললো। এমনটি সে আদপেই আশা করেনি।

জুলিয়া বললো, 'ওর একটা হাতঘড়ি ছিলো—গত বছর বড়োদিনে আমি ওকে সেটা দিয়েছিলাম। বারো পাউণ্ড দাম। ওটা আমি ফেরত পেতে পারি ?'

# চিঠি

বাইরের জাহাজ ঘাটে প্রচণ্ড রোদ। ভিড়ের ভেতর দিয়ে পথ করে স্রোতের মতো ছুটে চলেছে মোটর, লরি, বাস, ব্যক্তিগত গাড়ি আর ভাড়াটে গাড়ি। প্রতিটা গাড়ির চালকই হর্ণ বাজাচ্ছে। ভিড়ের ভেতর দিয়ে এঁকেবেঁকে ছুটে চলেছে রিক্সা। কুলীরা ভারী ভারী মোট নিয়ে হাঁফাতে হাঁফাতেও দম খুঁজে নিয়ে একে অন্যকে চিৎকার করে গালাগালি দিচ্ছে, এক পাশ দিয়ে বাঁধাগতে দ্রুত চলতে চলতে হাঁকডাক করে রাস্তা ছাড়তে বলছে পথচারীদের। ফেরিওয়ালারা চেঁচামেচি করে নিজেদের মাল বিক্কিরি করছে। আসলে এই সিঙ্গাপুর শতেক জাতের মিলনস্থল। সব রঙের মানুষ—কালো তামিল, হলদে চীনে, বাদামী রঙের মালয়ী, আর্মেনিয়, ইহুদি এবং বাঙালী—সবাই এখানে কর্কশ গলায় একে অন্যকে ডাকাডাকি করছে। কিন্তু মেসার্স রিপলে জয়েস অ্যাণ্ড নেলর-এর অফিস ঘরের ভেতরটা চমৎকার ঠাণ্ডা। বাইরের ধুলো ভর্তি রোদ ঝলকানো রাস্তা আর অবিরত গোলমালের তুলনায় এখানটা দিব্যি ছায়াময় এবং বেশ নিস্তব্ধ। মিঃ জয়েস তাঁর ব্যক্তিগত কামরায়, টেবিলের সামনে বসে আছেন। পূর্ণগতিতে চলতে থাকা একটা বৈদ্যুতিক পাখা তাঁর দিকে ঘোরানো। হেলান দিয়ে বসে আছেন উনি, কনুই দুটি কুর্সির দুই হাতলে, এক হাতের প্রসারিত আঙুলের প্রান্তগুলো অন্য হাতের প্রসারিত আঙুলের প্রান্তগুলোতে সুষ্ঠুভাবে সাজানো। সামনের লম্বা শেলফে রাখা আইনী বিবরণের জীর্ণ বইগুলোর দিকে তাকিয়ে রয়েছেন উনি। কাপ-ডিশ রাখার ছোট্ট আলমারিটার মাথায় কালো রং করা কয়েকটা চৌকো টিনের বাক্স, তাতে বিভিন্ন মক্কেলের নাম লেখা।

দরজায় টোকা পড়লো।

'ভেতরে এসো।'

মোটা কাপড়ের সাদা পোশাক পরা খুব ফিটফাট একটি চীনে কেরানী দরজাটা খুললো।

'মিঃ ক্রসবি এসেছেন, স্যার।'

প্রতিটি শব্দে নিখুঁত ঝোঁক দিয়ে সুন্দর ইংরেজী বলে লোকটা। ওর শব্দ ব্যবহারের নৈপুণ্যে প্রায়ই অবাক হয়ে যান মিঃ জয়েস। ওং চি সেঙ ক্যাণ্টনের লোক। স্বাধীনভাবে আইন-ব্যবসায়ে যোগ দেবার আগে নিজেকে প্রস্তুত করে নেবার বাসনায় দু-এক বছরের জন্যে সে মেসার্স রিপলে জয়েস অ্যাণ্ড নেলর-এ যোগ দিয়েছে। লোকটা পরিশ্রমী, ভদ্র এবং চরিত্রবান।

'নিয়ে এসো,' মিঃ জয়েস বললেন।

দর্শনার্থীটির সঙ্গে হাত মেলাবার জন্যে উঠে দাঁড়িয়ে, তাকে বসতে বললেন উনি। বসতেই মানুষটির ওপরে আলো ছড়িয়ে পড়লো। মিঃ জয়েসের মুখ রইলো অন্ধকারে। স্বভাবতই তিনি স্বল্পবাক, এবং এখন কথা বলার আগে তিনি পুরো একটি মিনিট নিশ্চুপ হয়েই রবার্ট ক্রসবির দিকে তাকিয়ে রইলেন। ক্রসবির চেহারাটা বিশাল, ছ-ফুটের ওপরে লম্বা, চওড়া কাঁধ বলিষ্ঠ শরীর। রবার-বাগিচার ম্যানেজার। এস্টেটের মধ্যে অনবরত হাঁটা-চলার কাজ এবং দিনের কাজ সেরে অবসর বিনোদনের জন্যে টেনিস খেলা —এই দুয়ে মিলে তার চেহারাটাকে শক্তপোক্ত করে তুলেছে। রোদে পোড়া গায়ের রং। হাত দুটো রোমশ। হতকুচ্ছিত জুতোর মধ্যে প্রকাণ্ড দুটো পা। মিঃ জয়েসের মনে হলো, মানুষটার ওই বিশাল মুঠোর একটা ঘুঁষি সহজেই একটা পলকা তামিলের ভবলীলা সাঙ্গ করে দিতে পারে। কিন্তু লোকটার নীল চোখ দুটিতে কোনো হিংস্রতা নেই। বন্ধুত্বপূর্ণ, শান্ত দুটি চোখ। বড়োসড়ো বৈশিষ্ট্যহীন মুখখানা সরল, অকপট এবং বিশ্বাসযোগ্য। কিন্তু এই মুহূর্তে ওই মুখে গভীর দুশ্চিন্তার চিহ্ন। ক্লান্ত এবং বিধ্বস্ত।

'দেখে মনে হচ্ছে গত দু-একটা রাত তুমি তেমন করে ঘুমোতে পারোনি,' মিঃ জয়েস বললেন।

'তা পারিনি।'

টেবিলের ওপরে নামিয়ে রাখা ক্রসবির চওড়া, দু-পরতের কিনারা লাগানো ফেল্টের পুরনো টুপিটা এবারে লক্ষ্য করলেন মিঃ জয়েস। তারপর তাঁর দৃষ্টি ঘুরে বেড়ালো মানুষটার খাকি রঙের হাফপ্যান্ট, লাল রোমশ উরু, গলার বোতাম খোলা টাই বিহীন টেনিস শার্ট এবং হাতা গোটানো খাঁকি জ্যাকেটটার দিকে। দেখে মনে হয়, রবার বাগিচায় দীর্ঘ পরিক্রমা শেষ করে মানুষটা সবেমাত্র এখানে এসেছে। মিঃ জয়েস ঈষৎ ভ্রূ কোঁচকালেন।

'নিজেকে সামলে নাও, বুঝেছো? এখন তোমার মাথা ঠাণ্ডা রাখা দরকার।'

'হ্যাঁ, আমি ঠিকই আছি।'

'আজ তোমার স্ত্রীর সঙ্গে দেখা করেছো?'

'না, বিকেলে যাবার কথা। বুঝলেন, ওকে গ্রেফতার করাটা ওদের কিন্তু খুবই অন্যায় হয়েছে।'

'আমার মনে হয়, তা না করে ওদের আর কিছু করার ছিলো না।' শান্ত, মৃদু কণ্ঠে জবাব দিলেন মিঃ জয়েস।

'আমি ভেবেছিলাম, অন্তত জামিনে ওকে ছেড়ে দেবে।'

'কিন্তু অভিযোগটা খুবই গুরুতর।'

'জঘন্য! কিন্তু যে কোনো ভদ্রমহিলা ওই পরিস্থিতিতে পড়লে যা করতো, ও তা-ই করেছে। তবে দশজনের মধ্যে ন জনেরই তেমন সাহস হতো না। লেসলি এ দুনিয়ার সেরা মেয়ে। একটা মাছিও ও মারতে পারে না, এতো

নরম। বেশি বকে কি লাভ—আজ বারো বচ্ছর হলো ওকে বিয়ে করেছি—আপনি কি মনে করেন, আমি ওকে চিনি না? ওফ্ ঈশ্বর! একবার বাগে পেলে আমি ওই লোকটার ঘাড় মটকে দিতাম। এক মুহূর্তও দ্বিধা না করে, ওটাকে খুন করে ফেলতাম। আপনি হলেও তাই করতেন।'

'শোনো ভায়া, সকলেই তোমার পক্ষে। হ্যামণ্ডের হয়ে কারুরই কিছু বলার নেই। তোমার স্ত্রীকে আমরা ছাড়িয়ে আনবোই। ওকে নির্দোষ বলে রায় দেবার ব্যাপারে মনস্থির না করে, জুরি বা জজ—কেউই আদালতে যাবেন বলে আমার মনে হয় না।'

'পুরো ব্যাপারটাই একটা প্রহসন', ক্রসবি উগ্র সুরে বললো। 'প্রথমত, ওকে গ্রেফতার করাই উচিত হয়নি। তারপর—বেচারীর ওপর দিয়ে যা যাচ্ছে তার পরেও—ওকে বিচারের জন্যে কাঠগড়ায় তোলা, এ একেবারে ভয়ঙ্কর কাণ্ড! সিঙ্গাপুরে আসার পরে মেয়ে-পুরুষ যার সঙ্গেই আমার দেখা হয়েছে—সবাই বলেছে, লেসলি সঠিক কাজই করেছে। আমার তো মনে হয়, ওকে এতোগুলো সপ্তাহ এভাবে কয়েদ করে রাখাটা খুবই অন্যায়।'

'আইন হচ্ছে আইন। শত হলেও ও স্বীকার করেছে যে ওই লোকটাকে ও-ই খুন করেছে। ব্যাপারটা ভয়ঙ্কর! তোমাদের দুজনের জন্যেই আমি ভীষণ দুঃখিত।'

'আমার কথা যেতে দিন,' বাধা দিলো ক্রসবি।

'কিন্তু বাস্তব সত্যটা রয়েই যাচ্ছে। তা হলো এই যে, একটা খুন হয়েছে এবং একটা সভ্য সমাজে তার বিচার হবেই।'

'একটা বিষাক্ত নোংরা কীটকে মেরে ফেলাও কি খুন? একটা পাগলা কুকুরকে ও যেভাবে গুলি করতো, ওই লোকটাকেও ও সেইভাবে গুলি করেছে।'

মিঃ জয়েস ফের কুর্সিতে হেলান দিলেন, ফের নিজের দশটা আঙুলের প্রান্তকে একত্র করলেন এবং তার ফলে ঠিক যেন একটা ছাদের কাঠামো গড়ে উঠলো। এক মুহূর্ত নিশ্চুপ হয়ে রইলেন উনি। তারপর নিজের শীতল বাদামী চোখের দৃষ্টি মক্কেলের দিকে মেলে দিয়ে শান্ত গলায় বললেন, 'তোমার আইন-উপদেষ্টা হিসেবে আমার কর্তব্যে হানি থেকে যাবে যদি আমি তোমাকে না বলি যে, এর মধ্যে একটা ব্যাপার রয়ে গেছে যা আমার মনে কিঞ্চিৎ উদ্বেগের সৃষ্টি করছে। তোমার স্ত্রী হ্যামণ্ডকে যদি একবার গুলি করতো, তাহলে কোনো চিন্তাই থাকতো না। কিন্তু দুর্ভাগ্যক্রমে ও গুলি করেছে ছবার।'

'এ ব্যাপারে ওর ব্যাখ্যাটা খুবই সহজ। ওই পরিস্থিতিতে পড়লে সবাই তাই করতো।'

'হয়তো তাই,' মিঃ জয়েস বললেন, 'এবং আমার অবশ্যই মনে হয় যে ওর ব্যাখ্যাটা খুবই যুক্তিসঙ্গত। কিন্তু বাস্তবের দিকে চোখ বন্ধ করে রাখলে কোনো লাভ হয় না। নিজেকে অন্যের জায়গায় দাঁড় করিয়ে চিন্তা করার পরিকল্পনাটা সর্বদাই ভালো এবং সরকার পক্ষের কৌঁসুলি হলে আমি যে

এই তথ্যটাকেই আমার তদন্তের কেন্দ্র করে তুলতাম, এটাও আমি অস্বীকার করতে পারছি না।'

'কিন্তু মশাই, সেটা তো স্রেফ বোকামো!'

চকিতে রবার্ট ক্রসবির দিকে একটা তীক্ষ্ন দৃষ্টি ছুঁড়ে দিলেন মিঃ জয়েস। ওঁর সুগঠিত ঠোঁটে এক টুকরো স্মিত হাসির ছায়া খেলে গেলো। ক্রসবি লোক হিসেবে ভালো, তবে আদপেই তাকে বুদ্ধিমান বোধহয় বলা চলে না।

'আমার ধারণা, ওটার কোনো গুরুত্ব নেই।' মিঃ জয়েস বললেন, 'তবে ব্যাপারটা উল্লেখযোগ্য বলে মনে হয়েছিলো, তাই বললাম। আর বেশি দিন তোমাদের অপেক্ষা করতে হবে না। সব কিছু চুকে গেলে, আমি বলি কি, বউকে নিয়ে কোথাও বেড়িয়ে এসো এবং এসব কথা ভুলে যাও। অভিযোগটা থেকে মুক্তি পাওয়া যাবে বলে যদিও আমরা প্রায় সুনিশ্চিত, তবু এ ধরনের একটা মামলায় বিচারের সময়টা খুবই উদ্বেগে কাটে। তাই তোমাদের দুজনেরই বিশ্রামের প্রয়োজন হবে।'

এই প্রথম ক্রসবি হাসলো এবং হাসিটা অদ্ভুতভাবে ওর মুখটাকে বদলে দিলো। হাসলে ওর বিসদৃশ চেহারাটার কথা মনে থাকে না, তখন ওর অন্তরের সুরম্যতাই চোখে পড়ে।

'লেসলির চাইতে আমারই বোধহয় প্রয়োজনটা বেশি হবে। ও তো অদ্ভুতভাবে সবকিছু দিব্যি সয়ে আসছে! সত্যি, ওই একরত্তি চেহারার মেয়ে—আর তার মনের কি সাংঘাতিক জোর!'

'হ্যাঁ, ওর আত্মসংযম দেখে আমিও খুব অবাক হয়েছি।' মিঃ জয়েস বললেন, 'ওর মধ্যে যে এতোটা দৃঢ়তা আছে, তা আমি ভাবতেই পারিনি।'

মিসেস ক্রসবি গ্রেফতার হবার পর থেকে ওর উকিল হিসেবে নিজের কর্তব্য পালনের জন্যে মিঃ জয়েসকে বহুবারই ওর সঙ্গে দেখা করতে হয়েছে। যদিও ওর জন্যে সব কিছুই যথাসম্ভব সুবিধে করে দেওয়া হয়েছে, তবু এটাই বাস্তব সত্য যে ও একটা খুনের অপরাধে বিচারাধীন অবস্থায় কয়েদখানায় রয়েছে এবং এ জন্যেই ও স্নায়ুর চাপে ভেঙে পড়লেও সেটা বিস্ময়কর কিছু হতো না। ওখানে ও প্রচুর পড়াশুনো করে, যথাসম্ভব ব্যায়াম করে এবং কর্তৃপক্ষের আনুকূল্যে বালিশে লেস বোনার কাজও করে—যেটা ওর দীর্ঘ অবকাশের সময়টাকে বিনোদনে ভরিয়ে তোলে। মিঃ জয়েস যখনই যান দেখতে পান ওর পরনে হালকা, এবং সদ্য ধোয়া একটা সাদাসিধে ফ্রক, মাথার চুলগুলো পরিপাটি করে আঁচড়ানো এবং হাত ও নখ রীতিমতো প্রসাধিত। ওর আচার-আচরণ শান্ত ও সংযত। এমন কি ওর ওই পরিস্থিতিগত ছোটোখাটো অসুবিধাগুলো নিয়ে ও ঠাট্টা তামাশা পর্যন্ত করতে পারে। এই মর্মান্তিক ঘটনাটার কথা ও এমন হালকা মেজাজে বলেছিলো যে তাতে মিঃ জয়েসের মনে হয়েছিলো—আসলে ঘটনাটা গুরুতর হলেও তার মধ্যে যে একটা হাস্যকর ব্যাপার রয়ে গেছে, নেহাত সদ্বংশজাত বলেই ও তা প্রকাশ করতে

পারছে না। এতে মিঃ জয়েস খানিকটা বিস্মিত হয়েছিলেন, কারণ ওর মধ্যে কোনো রসবোধ আছে বলে তিনি কোনোদিন ভাবতেই পারেননি।

বেশ কয়েক বছর ধরেই লেসলির সঙ্গে তাঁর মাঝে-মধ্যে দেখা সাক্ষাৎ হয়েছে। সিঙ্গাপুরে এলে ও সাধারণত জয়েস এবং তাঁর স্ত্রীর সঙ্গেই রাত্রিবেলা খাওয়া-দাওয়া করতো। দু-একবার ও তাঁদের সঙ্গেই সমুদ্রের ধারে তাঁদের বাংলোতে সপ্তাহান্তিক দিনগুলো কাটিয়ে গেছে। একবার জয়েসের স্ত্রী দিন পনেরোর জন্যে ওর সঙ্গে ওদের বাগানে বেড়াতে গিয়েছিলেন এবং সেখানে উনি জিওফ্রে হ্যামণ্ডকেও বেশ কয়েকবার দেখেছেন। খুব অন্তরঙ্গ না হলেও এই দুই দম্পতির মধ্যে সখ্যতার সম্পর্ক ছিলো এবং এই কারণেই সর্বনাশটা ঘটে যাবার ঠিক পরেই রবার্ট ক্রসবি সিঙ্গাপুরে ছুটে এসেছে এবং মিঃ জয়েসকে কাতর অনুনয় করেছে যাতে ওর স্ত্রীর পক্ষ সমর্থনের দায়িত্বটা উনি নিজে ব্যক্তিগতভাবে গ্রহণ করেন।

লেসলি প্রথম দিন ঘটনাটা যেমনটি বলেছিলো, তার খুঁটিনাটি বিশদ বিবরণ পরবর্তীকালে আর একটুও এদিক-সেদিক করেনি। ঘটনাটা ঘটে যাবার মাত্র কয়েক ঘন্টা বাদেই ও যেমন ঠাণ্ডা ভাবে তা বলেছে, আজও ঠিক তেমনি ভাবেই বলে। বলে পর পর সঙ্গতি রেখে, শান্ত অবিচলিত কণ্ঠে। ওর একমাত্র বিভ্রান্তির চিহ্ন হলো, দু-একটা ব্যাপার বলার সময় ওর দু-গালে ফুটে ওঠা ঈষৎ রঙের আভাস। ওর মতো মেয়ের জীবনে যে এমনটি হবে, তা কল্পনাও করা যায় না। ওর বয়েস তিরিশের কোঠায় গোড়ার দিকে, তন্বী শরীর, বেঁটে নয় আবার দীর্ঘাঙ্গীও নয়। সুন্দরী নয়, বরঞ্চ মাধুর্যময়ী। ওর হাতের কব্জি এবং পায়ের গোড়ালি ভীষণ কোমল। কিন্তু ও বড্ডো রোগা। সাদা চামড়ার নিচে স্পষ্ট দেখা যায় ওর হাতের হাড় আর বড়ো বড়ো নীল শিরা। মুখখানা বিবর্ণ, ঈষৎ পাণ্ডুর। ঠোঁট ফ্যাকাশে। ওর চোখের রঙ নজর করে দেখার মতো নয়। মাথায় হালকা বাদামী রঙের সুপ্রচুর চুল এবং তা ঈষৎ ঢেউ খেলানো। এ ধরনের চুল একটু সাজিয়ে গুছিয়ে রাখলে দারুণ সুন্দর লাগে। কিন্তু মিসেস ক্রসবি যে কোন কিছু করার কথা চিন্তা করবে, এটা কল্পনাই করা যায় না। ওর স্বভাব শান্ত, মনোরম। নিজেকে জাহির করার কোনো স্পৃহা ওর মধ্যে নেই। ওর চালচলন মনকে আকর্ষণ করে। কিন্তু ও খুব একটা জনপ্রিয় নয়, তার কারণ ওর অমিশুক স্বভাব। তারও একটা যথেষ্ট বোধগম্য কারণ রয়েছে—বাগিচায় বসবাসকারীদের জীবন খুবই নিঃসঙ্গ। তবে নিজের বাড়িতে পরিচিত মানুষের মধ্যে ওর শান্তশিষ্ট ব্যবহার সত্যিই ভারি চমৎকার! পনেরো দিন ওর কাছে কাটিয়ে এসে মিসেস জয়েস স্বামীকে বলেছিলেন, লেসলি খুবই অতিথিবৎসল। উনি বলেছিলেন, লোকে যা মনে করে ওর মধ্যে তার চাইতে আরও অনেক বেশি গুণ আছে। ঘনিষ্ঠ পরিচয় হলে, ওর পড়াশুনোর বিস্তৃতি এবং মানুষকে আনন্দ দেবার ক্ষমতা দেখে অবাক হয়ে যেতে হয়।

এ ধরনের মহিলা কিছুতেই খুনী হতে পারে না।

যতোটা সম্ভব আশ্বাস দিয়ে রবার্ট ক্রসবিকে বিদায় দিলেন মিঃ জয়েস। তারপর অফিস ঘরে ফের একা হয়ে, আবার মামলাটার নথিপত্রের পৃষ্ঠা ওলটাতে লাগলেন। প্রক্রিয়াটা নেহাতই যান্ত্রিক, কারণ বিষয়টার সমস্ত বিশদ বিবরণ ইতিমধ্যেই তার জানা হয়ে গেছে। মামলাটা রীতিমতো সাড়া ফেলে দিয়েছে চতুর্দিকে। ক্লাবে, ডিনার টেবিলে, সিঙ্গাপুর থেকে পেনাং পর্যন্ত উপদ্বীপের সর্বত্র—এই নিয়ে আলাপ আলোচনা চলছে। ঘটনার বিবরণে মিসেস ক্রসবির বক্তব্য খুবই সরল। ওর স্বামী কি একটা কাজে সিঙ্গাপুরে যাওয়ায় সেদিন রাত্তিরে ও ছিলো একা। একটু দেরি করে—পৌনে নটার সময় একা একাই রাতের খাওয়া সেরে ও বৈঠকখানা ঘরে বসে লেস বুনছিলো। বৈঠকখানার পরেই খোলা বারান্দা। বাংলোতে তখন আর কেউ নেই, ঠাকুর চাকররা বাংলোর পেছন দিকে নিজেদের ঘরে শুতে চলে গেছে। হঠাৎ বাগানের মোরাম বেছানো পথে পায়ের আওয়াজ শুনে ও অবাক হয়ে যায়। জুতো পরা পায়ের আওয়াজ—অর্থাৎ স্থানীয় লোক নয়, কোনো সাদা চামড়ার মানুষ বলেই মনে হয়—অথচ কোনো গাড়ির আওয়াজ পাওয়া যায়নি। এতো রাতে কে দেখা করতে আসছে, ভেবে পেলো না লেসলি। আগন্তুক সামান্য সিঁড়ি কটা ভেঙে বাংলোয় উঠলো, তারপর বারান্দা পেরিয়ে বাইরের ঘরের দরজায় এসে দাঁড়ালো। প্রথমে আগন্তুককে চিনতে পারেনি লেসলি। একটা ঢাকনা লাগানো আলোর পাশে বসেছিলো ও, আর আগন্তুকের পেছনটা ছিলো অন্ধকারের দিকে।

'ভেতরে আসতে পারি ?' জিগেস করেছিলো মানুষটা।

লেসলি তার কণ্ঠস্বরও চিনতে পারেনি। চশমা পরে কাজ করছিলো ও। চশমাটা খুলে প্রশ্ন করলো, 'কে ?'

'জেওফ হ্যামণ্ড।'

'এসো, এসো !'

কুর্সি থেকে উঠে মানুষটার সঙ্গে আন্তরিক ভঙ্গিতে করমর্দন করলো লেসলি। একটু অবাকই হয়েছিল ও—কারণ প্রতিবেশী হলেও ইদানীং রবার্ট বা ওর সঙ্গে হ্যামণ্ডের খুব একটা অন্তরঙ্গতা নেই এবং বেশ কয়েক সপ্তাহ হলো ওর সঙ্গে হ্যামণ্ডের দেখাসাক্ষাৎও হয়নি। হ্যামণ্ড যে রবার বাগানের ম্যানেজার, সেটা ওদের বাগান থেকে মাইল আষ্টেক দূরে। এত রাতে লোকটা কেন তাদের সঙ্গে দেখা করতে এসেছে, ভেবে পাচ্ছিলো না লেসলি।

'রবার্ট এখানে নেই,' ও বললো। 'ওকে সিঙ্গাপুর যেতে হয়েছে। আজ রাতে ফিরবে না।'

হ্যামণ্ড হয়তো ভেবেছিলো, এতো রাতে আসার জন্য তার একটা কৈফিয়ৎ দেওয়া দরকার। তাই সে বললো, 'দুঃখিত। আজ রাত্তিরে নিজেকে কেমন যেন নিঃসঙ্গ বলে মনে হচ্ছিলো। তাই ভাবলাম তোমাদের খবরটাই

বরং নিয়ে আসি।'

'তুমি এলে কি করে? তোমার গাড়ির আওয়াজ পেলাম না তো?'

'গাড়িটা আমি একটু দূরে—রাস্তায়—রেখে এসেছি। ভাবলাম, তোমরা দুটিতে হয়তো এতোক্ষণে ঘুমিয়ে পড়েছো।'

এটা অবিশ্যি খুবই স্বাভাবিক। মজুরদের নাম ডেকে উপস্থিতি নথিভুক্ত করার জন্যে বাগানের ম্যানেজারদের একেবারে কাকডাকা ভোরে ঘুম থেকে উঠতে হয়। তাই রাতের খাওয়া-দাওয়া সেরে তাড়াতাড়ি শুতে পাবলেই তারা খুশি হয়। আর সত্যি বলতে কি, হ্যামণ্ডের গাড়িটাও পরদিন ওদের বাংলো থেকে সিকি মাইল দূরেই পাওয়া গিয়েছিলো।

রবার্ট বাড়িতে নেই বলে বাইরের ঘরে হুইস্কি এবং সোডা ছিলো না। চাকরটা হয়তো ঘুমিয়ে পড়েছে ভেবে লেসলি তাকে আর ডাকাডাকি না করে, নিজেই ওসব বয়ে নিয়ে এলো। হ্যামণ্ড এক গ্লাস পানীয় মিশিয়ে, তার পাইপে তামাক ভরলো।

এই অঞ্চলে হ্যামণ্ডের প্রচুর বন্ধুবান্ধব। এখন তার বয়স তিরিশের কোঠার শেষের দিকে, কিন্তু নিতান্ত বালক বয়সেই সে এখানে এসেছিলো। যুদ্ধের শুরুতে যারা প্রথম দিকে স্বেচ্ছায় ফৌজে নাম লিখিয়েছিলো, ও তাদের মধ্যে একজন। উন্নতিও করেছিলো। কিন্তু দুবছর বাদে হাঁটুতে একটা চোট পেয়ে অশক্ত হওয়ায় তাকে ফৌজি বাহিনী ছাড়তে হয়। ফের সে ফেডারেটেড মালয় স্টেটসে ফিরে আসে একজন ডি. এস. ও. এবং এম. সি. হয়ে। গোটা উপনিবেশের মধ্যে ও ছিলো একজন অন্যতম সেরা বিলিয়ার্ড খেলোয়াড়। ভালো নাচতো, টেনিসটাও ভালোই খেলতো। হাঁটু আড়ষ্ট হওয়ার ফলে ইদানীং আর আগের মতো তেমন নাচতে বা টেনিস খেলতে পারতো না বটে, কিন্তু জনপ্রিয়তা আদায় করে নেবার ব্যাপারে ওর একটা জন্মগত ক্ষমতা ছিলো এবং সকলেই ওকে পছন্দ করতো। হ্যামণ্ডের চেহারাটা ছিলো লম্বা, সুদর্শন, চোখ দুটো নীল এবং আকর্ষণীয়, মাথাভর্তি কালো কোঁকড়ানো চুল। প্রাচীন পন্থীরা বলতেন, ওর একমাত্র দোষ হচ্ছে ওর মেয়ে-ঘেঁষা স্বভাব এবং মারাত্মক সর্বনাশটা হয়ে যাবার পরে তাঁরা মাথা নেড়ে বলেছিলেন যে তাঁরা জানতেন, ওই দোষটাই ওকে বিপদে ফেলবে।

আঞ্চলিক বিষয় নিয়ে লেসলির সঙ্গে কথা বলতে শুরু করলো হ্যামণ্ড। সিঙ্গাপুরের আসন্ন ঘোড়দৌড়, রবারের দাম, ইদানীং পার্শ্ববর্তী অঞ্চলে যে বাঘটাকে দেখা গেছে সেটাকে ওর মারার সম্ভাব্যতা। লেসলি যে লেসটা বুনছিলো, সেটা ও একটা নির্দিষ্ট দিনের মধ্যে শেষ করার জন্যে উদগ্রীব ছিলো। সেটা ও ওর মায়ের জন্মদিন উপলক্ষে বাড়িতে পাঠাতে চায়। তাই ফের চশমাটা চোখে দিয়ে, বালিশ রাখা ছোট্ট টেবিলটাকে নিজের কুর্সির দিকে টেনে নিলো।

'তুমি ওই মোটা ফ্রেমের চশমাটা না পরলেই ভালো হয়।' হ্যামণ্ড বললো,

'একজন সুন্দরী মহিলা নিজেকে কুৎসিত করে তোলার জন্যে কেন যে এতো আপ্রাণ চেষ্টা করবে, তা আমি বুঝে পাই না।'

মন্তব্যটা শুনে সামান্য অবাক হয় লেসলি। হ্যামণ্ড আগে কখনও এমন সুরে ওর সঙ্গে কথা বলেনি। বিষয়টাকে হালকা করে দেওয়াই সব চাইতে ভালো হবে বলে মনে হলো ওর।

'নিজেকে একটা সাংঘাতিক সুন্দরী মনে করার মতো মিথ্যে অহঙ্কার আমার কোনোদিনই নেই, বুঝেছো? আর তুমি যদি সরাসরি আমাকে জিগেস করো তাহলে আমি বলতে বাধ্য হবো যে, তুমি আমাকে কুৎসিত বলে মনে করো বা না করো—তাতে আমার কিছুই এসে যায় না।'

'আমি তোমাকে কুৎসিত বলে মনে করি না, মনে করি তুমি দারুণ সুন্দরী।'

'তুমি খুব ভালো!' বিদ্রুপের সুরে লেসলি বললো, 'কিন্তু সে ক্ষেত্রে আমি মনে করবো, তুমি নেহাতই গবেট।'

হ্যামণ্ড মৃদু হাসলো। তারপর নিজের কুর্সি ছেড়ে, লেসলির পাশে অন্য একটা কুর্সিতে গিয়ে বসলো।

'তোমার মতো এতো সুন্দর হাত যে আর কারুর নেই, তা তুমি নিশ্চয়ই অস্বীকার করার চেষ্টা করবে না!' হ্যামণ্ডের ভাব ভঙ্গিতে মনে হলো লেসলির একখানা হাত সে নিজের হাতে তুলে নেবে।

'বোকামো করো না,' মৃদু আঘাতে হ্যামণ্ডের হাতটা সরিয়ে দেয় লেসলি। 'আগে যেখানে বসেছিলে সেখানে গিয়ে বসো, বুঝেসুঝে কথা বলো। নইলে আমি তোমাকে বাড়িতে পাঠিয়ে দেবো।'

অনড় হয়ে বসে থাকে হ্যামণ্ড।

'তুমি কি জানো না, আমি তোমাকে ভীষণ ভালোবাসি?'

'না, জানি না,' লেসলি শান্ত ভঙ্গিতে বলে। 'কথাটা আমি এক মিনিটের জন্যেও বিশ্বাস করি না। তাছাড়া সেটা যদি সত্যিও হয়, আমি তোমার মুখ থেকে তা শুনতে চাই না।'

কথাটা শুনে লেসলি আরও বেশি অবাক হয়েছিলো এই কারণে যে, গত সাত বছরের পরিচয়ে মানুষটা কোনোদিনই ওর দিকে তেমন করে বিশেষ মনোযোগ দেয়নি। যুদ্ধ থেকে ফিরে আসার পর ওদের মধ্যে প্রায়ই দেখা-সাক্ষাৎ হতো। একবার, হ্যামণ্ড তখন অসুস্থ, রবার্ট গাড়িতে করে তাকে নিজেদের বাংলোয় নিয়ে এসেছিলো। সেবারে পনেরো দিন সে ওদের কাছে ছিলো। কিন্তু ভিন্ন রুচির মানুষ হওয়ায় ওদের পরিচয় কখনই বন্ধুত্বে পরিণত হতে পারেনি। গত দু-তিন বছরে ওদের মধ্যে দেখাসাক্ষাৎ খুব কমই হয়েছে। সে মাঝে মধ্যে টেনিস খেলতে এসেছে, কখনও বা অন্য কোনো বাগানের পার্টিতে দেখা হয়েছে—কিন্তু পুরো একটা মাস তাকে একেবারে দেখাই যায়নি, এমনও প্রায়ই হয়েছে।

ফের একবার হুইস্কি আর সোডা মিশিয়ে নিলো হ্যামণ্ড। এখানে আসার আগেও ও মদ খেয়ে এসেছে কিনা, কে জানে। লোকটার হাবভাব কেমন যেন অন্যরকম এবং তাতেই সামান্য অস্বস্তি বোধ করছিলো লেসলি।

'আমি হলে কিন্তু এখন আর মদ খেতাম না,' স্বাভাবিক কণ্ঠস্বরে বললো লেসলি।

গ্লাসটা খালি করে টেবিলে নামিয়ে রাখলো হ্যামণ্ড। তারপর আচমকা বললো, 'তুমি কি ভেবেছো, আমি মাতাল হয়েছি বলে তোমার সঙ্গে এভাবে কথা বলছি ?'

'সেটাই তো সব চাইতে স্পষ্ট কারণ বলে মনে হয়। তাই নয় কি ?'

'বাজে কথা। প্রথম পরিচয়ের দিন থেকেই আমি তোমাকে ভালোবাসি। যতোদিন পেরেছি, মুখ বন্ধ করে রেখেছি। এখন আর না বলে পারছি না। আমি তোমাকে ভালোবাসি, ভালোবাসি, ভালোবাসি।'

কুর্সি ছেড়ে উঠে বালিশটা সন্তর্পণে এক পাশে সরিয়ে রাখে লেসলি, 'শুভরাত্রি।'

'আমি এখন যাচ্ছি না।'

অবশেষে মেজাজ খারাপ হতে শুরু করে লেসলির।

'তুমি নেহাতই বোকা! তুমি কি জানো না, রবার্টকে ছাড়া আমি আর কাউকে কোনোদিনও ভালোবাসিনি? আর তাকে ভালো না বাসলেও, তোমাকে আমি কোনোদিনই ভালোবাসবো না।'

'তাতে আমার কি এসে যায় ? রবার্ট এখন এখানে নেই।'

'তুমি এক্ষুনি এখান থেকে চলে না গেলে, আমি চাকরবাকরদের ডাকবো। তারা তোমাকে জোর করে বাড়ি থেকে বের করে দেবে।'

'তোমার ডাক তাদের কানে গিয়ে পৌঁছোবে না।'

এতোক্ষণে ভীষণ রেগে উঠেছে লেসলি। বারান্দায় যাবার জন্যে পা বাড়ায় ও, সেখান থেকে ডাকলে চাকরটা নিশ্চয়ই ওর গলা শুনতে পাবে। কিন্তু হাত বাড়িয়ে ওর একটা হাত চেপে ধরে হ্যামণ্ড।

'ছেড়ে দাও আমাকে,' চিৎকার করে ওঠে লেসলি।

'মোটেই না। এতোদিনে আমি তোমাকে পেয়েছি।'

লেসলি চিৎকার করে চাকরটাকে ডাকে, কিন্তু হ্যামণ্ড তক্ষুনি হাত দিয়ে ওর মুখ চেপে ধরে। সে কি করতে চলেছে লেসলি তা বোঝার আগেই মানুষটা ওকে দুহাতে জাপটে ধরে চুমু খেতে থাকে তীব্র আবেগে। লেসলি ছটফট করতে থাকে, মানুষটার তপ্ত ঠোঁটের সংস্পর্শ থেকে সরিয়ে নিতে চেষ্টা করে নিজের ঠোঁট দুটিকে।

'না, না, না,' চিৎকার করে ওঠে ও। 'ছেড়ে দাও আমাকে!'

এরপর কি ঘটেছিলো, তা সবই ওর কাছে কেমন যেন তালগোল পাকিয়ে গেছে। এ পর্যন্ত সবই ওর নিখুঁতভাবে মনে আছে, কিন্তু এবারে মানুষটার

কথাগুলো যেন ভীতি আর আতঙ্কের কুয়াশার ভেতর দিকে ওর কানে এসে ঢুকতে থাকে। সম্ভবত সে ওর কাছে প্রেম প্রার্থনা করছিলো, পাগলের মতো নিজের প্রেম নিবেদন করছিলো এবং সর্বক্ষণই ওকে বেঁধে রেখেছিলো বিক্ষুব্ধ এক নিবিড় আলিঙ্গনে। ও তখন অসহায়, কারণ মানুষটা বলিষ্ঠ ও শক্তিশালী, ওর হাত দুটোকে সে চেপে রেখেছে ওরই শরীরের দুপাশে। ওর প্রচেষ্টায় কোনো ফল হচ্ছিলো না। বুঝতে পারছিলো, ওর শক্তি ফুরিয়ে আসছে। ভয় হচ্ছিলো, বুঝি অজ্ঞান হয়ে যাবে। মুখের ওপরে মানুষটার তপ্ত নিঃশ্বাস ওকে অসুস্থ করে তুলছিলো। ওর ঠোঁটে, চোখে, গালে, চুলে সর্বত্র চুমু খাচ্ছিলো সে। তার আলিঙ্গনের চাপে কষ্ট হচ্ছিলো ওর। তারপর ওকে সে কোলে তুলে নেয়। লেসলি তাকে পা দিয়ে ঝটকা মারার চেষ্টা করেছিলো, কিন্তু তার ফলে ওকে সে আরও শক্ত করে চেপে ধরে। এবারে ওকে সে কোলে নিয়ে এগুতে থাকে। এখন সে আর কিছু বলছে না। কিন্তু লেসলি বুঝতে পারছে, এখন মানুষটার মুখ ফ্যাকাশে হয়ে গেছে, চোখ দুটো জ্বলে উঠেছে আসঙ্গলিপ্সায়। ওকে সে শোবার ঘরে নিয়ে চলেছে। এখন সে আর সভ্য মানুষ নয়, বর্বর। ছুটতে গিয়ে সামনের একটা টেবিলে হোঁচট খেলো মানুষটা। হাঁটু অশক্ত থাকায় একটু টাল খেলো এবং দুহাতে একটা মানুষের বোঝা থাকায় পড়েই গেলো শেষ পর্যন্ত। মুহূর্তের মধ্যে নিজেকে মুক্ত করে নিয়ে দূরে সরে গেলো লেসলি, ছুটতে লাগলো সোফাটার চতুর্দিকে। সঙ্গে সঙ্গে উঠে, ওর দিকে তেড়ে গেলো হ্যামণ্ড। টেবিলের ওপরে একটা রিভলভার রাখা ছিলো। লেসলি ভীতু নয়। কিন্তু রবার্ট রাতে বাড়ি থাকবে না বলে, ও রিভলভারটা নিয়ে শোবে মনে করে ওখানে নামিয়ে রেখেছিলো। ইতিমধ্যে দিশেহারা হয়ে উঠেছে লেসলি, কি করছে না করছে তা ও নিজেই জানে না। একটা শব্দ শুনতে পেয়েছিলো ও। তারপরেই দেখলো হ্যামণ্ড টলছে, চিৎকার করে উঠলো, কি একটা বললো—কি বললো, তা লেসলি জানে না। হ্যামণ্ড টলতে টলতে ঘর থেকে বারান্দায় বেরিয়ে গেলো। লেসলি তখন উন্মাদ, হিতাহিত জ্ঞানশূন্য। হ্যামণ্ডকে অনুসরণ করে ও-ও বাইরে বেরিয়ে আসে—হ্যাঁ, নিশ্চয়ই তাই—যদিও এসবের কিছুই ওর মনে নেই। অনুসরণ করতে করতে যান্ত্রিকভাবেই গুলি করতে থাকে ও, একটার পর একটা, যতোক্ষণ না ছটা গুলিই শেষ হয়ে যায়। হ্যামণ্ড বারান্দার মেঝেতে লুটিয়ে পড়ে, পড়ে থাকে ছিন্নবিচ্ছিন্ন হয়ে যাওয়া একটা রক্তাক্ত স্তূপের মতো।

গুলির শব্দে সচকিত হয়ে চাকরবাকরেরা ছুটে এসে দেখতে পায়, হ্যামণ্ডের সামনে দাঁড়িয়ে আছে লেসলি। তখনও রিভলভারটা ওর হাতে ধরা। হ্যামণ্ডের দেহে প্রাণ নেই। মুখ তুলে মুহূর্তের জন্যে একবার ওদের দিকে তাকালো লেসলি, কিছু বললো না। ভীতসন্ত্রস্ত হয়ে চাকরগুলো এক জায়গায় দাঁড়িয়ে রইলো জড়ো হয়ে। হাত থেকে রিভলভারটা

ফেলে দিলো লেসলি, তারপর মুখ ঘুরিয়ে বৈঠকখানা ঘরে গিয়ে ঢুকলো। পরক্ষণেই সবাই দেখলো, শোবার ঘরে গিয়ে দরজার চাবি ঘুরিয়ে দিলো ও। ওরা মৃতদেহটাকে ছুঁতে ভয় পাচ্ছিলো, কিন্তু আতঙ্কিত চোখে সেদিকে তাকিয়ে নিচু গলায় উত্তেজিত স্বরে একে অন্যের সঙ্গে কথাবার্তা বলতে শুরু করলো। শেষ অব্দি চাকরদের সর্দারই নিজেকে গুছিয়ে নিলো। লোকটা চীনে, ঠাণ্ডা মাথার মানুষ, অনেক বছর হলো এদের কাছে কাজ করছে। রবার্ট মোটর সাইকেলে চেপে সিঙ্গাপুরে গেছে, তাই তার গাড়িটা গ্যারাজেই রয়েছে। সহিসকে সে গাড়িটা বের করতে বললো, কারণ এক্ষুনি সহকারী জেলা অফিসারের কাছে গিয়ে ঘটনাটা বলা দরকার। রিভলভারটা সে তুলে নিয়ে নিজের পকেটে রাখলো। সহকারী জেলা অফিসারের নাম উইদার্স, থাকেন সব চাইতে কাছের শহরটার শেষ প্রান্তে—এখান থেকে প্রায় পঁয়ত্রিশ মাইল দূরে। সেখানে পেঁছুতে ওদের দেড় ঘণ্টা সময় লেগে গেলো। সবাই তখন ঘুমোচ্ছে, চাকরগুলোকে ডাকাডাকি করে তুলতে হলো। উইদার্স সঙ্গে সঙ্গেই বেরিয়ে এলেন, ওরা তাঁকে খবরটা জানালো। প্রমাণ হিসেবে চাকরদের সর্দার রিভলভারটাও তাঁকে দেখালো। উনি গাড়ি আনতে বলে, ভেতরে গিয়ে পোশাক পরে নিলেন এবং কিছুক্ষণের মধ্যেই জনশূন্য রাস্তা ধরে ওদের অনুসরণ করতে শুরু করলেন। উনি যখন ক্রসবিদের বাংলোয় গিয়ে পেঁছুলেন তখন সবেমাত্র ভোর হতে শুরু করেছে। একছুটে সিঁড়ি কটা ভেঙে বারান্দায় উঠে, হ্যামণ্ডের লাশটা দেখতে পেয়ে থমকে দাঁড়ালেন ভদ্রলোক। মুখটা ছুঁয়ে দেখলেন। বেশ ঠাণ্ডা।

'মেম সাহেব কোথায় ?' চাকরদের সর্দারকে জিগেস করলেন উনি।

চীনেটা শোবার ঘরের দিকে আঙুল তুলে দেখালো। উইদার্স গিয়ে দরজায় টোকা দিলেন। কোনো সাড়া নেই।

'মিসেস ক্রসবি,' ফের দরজায় টোকা দিলেন উনি।

'কে ?'

'উইদার্স।'

ফের নীরবতা। তারপর আস্তে আস্তে দরজাটা খুলে গেলো। সামনেই লেসলি। রাতে বিছানায় শোয়নি। যে পোশাক পরে রাতের খাবার খেয়েছিলো, সেটাই পরে রয়েছে। নিশ্চুপ হয়ে এ. ডি. ও-র দিকে তাকিয়ে রইলো ও।

'আপনাদের খাস-চাকর আমাকে নিয়ে এসেছে। হ্যামণ্ড—হ্যামণ্ডকে কি করেছেন আপনি ?'

'ও আমাকে বলাৎকার করার চেষ্টা করেছিলো। আমি ওকে গুলি করেছি।'

'হে ভগবান! বলছিলাম কি, আপনি বরঞ্চ বাইরে আসুন। ঘটনাটা ঠিক কি কি হয়েছিলো, আমাকে খুলে বলুন।'

'এখন নয়। এখন আমি পারবো না। আমাকে একটু সময় দিতে হবে। আপনি আমার স্বামীকে এখানে আসার জন্যে খবর পাঠান।'

উইদার্স বয়সে তরুণ। নিজের অভ্যস্ত কাজকর্ম থেকে সম্পূর্ণ আলাদা এমন একটা জরুরী পরিস্থিতিতে ঠিক কি করা উচিত, তা সে জানতো না। রবার্ট এসে না পৌঁছোনো পর্যন্ত লেসলি কিছুতেই মুখ খুলতে রাজী হয়নি। তারপর রবার্ট এবং উইদার্সকে কাহিনীটা বলেছে। এবং সেই থেকে বহুবার পুনরাবৃত্তি করতে বাধ্য হলেও, তার বলা কাহিনীর মধ্যে এতোটুকুও তারতম্য হয়নি।

রবার্টের কাছে মিঃ জয়েস যে প্রসঙ্গটা তুলেছিলেন, তা হলো গুলি করার ব্যাপারটা। একজন আইনজীবী হিসেবে তাঁর এই ভেবে অস্বস্তি হচ্ছিলো যে, একবার নয়—লেসলি গুলি চালিয়েছে ছ বার এবং মৃতদেহ পরীক্ষা করে দেখা গেছে, চারটে গুলিই শরীরের খুব কাছ থেকে ছোঁড়া হয়েছিলো। যে কেউই ভাবতে পারে, মানুষটা পড়ে যাবার পর লেসলি পাশে দাঁড়িয়ে তার ওপরে রিভলভারের গুলিগুলো খালি করে দিয়েছে। লেসলি স্বীকার করেছে, আগের ঘটনাগুলো নিখুঁতভাবে মনে থাকলেও এখানে এসে ওর স্মৃতি অক্ষম হয়ে পড়েছে। এই জায়গায় ওর মনটা একেবারে শূন্য। এর একমাত্র কারণ হিসেবে নির্দেশ করা যায়, অনিয়ন্ত্রিত ক্রোধ—যা লেসলির মতো একজন শান্ত সংযত মহিলার কাছ থেকে আদৌ আশা করা যায় না। মিঃ জয়েস ওকে বহু বছর ধরে চেনেন এবং চিরদিনই তার ধারণা, লেসলির মধ্যে আবেগের কোনো বালাই নেই। মর্মান্তিক ওই ব্যাপারটা ঘটে যাবার পরবর্তী সপ্তাহগুলোতেও ওর মানসিক স্থৈর্য ছিলো বিস্ময়কর।

দু কাঁধে ঝাঁকুনি তুললেন মিঃ জয়েস। তাঁর মনে হলো, 'আসল কথা হচ্ছে, অতি ভদ্র ও সম্মানিত মহিলাদের মধ্যেও যে কতোটা নৃশংস বর্বরতার সম্ভাবনা লুকিয়ে থাকতে পারে. তা কেউই বলতে পারে না।'

দরজায় টোকা পড়লো।

'ভেতরে এসো।'

চীনে কেরানীটি ঘরে ঢুকে দরজাটা বন্ধ করে দিলো। বন্ধ করলো আস্তেসুস্থে—যা ইচ্ছেকৃত এবং পরিকল্পিত—তারপর এগিয়ে গেলো মিঃ জয়েসের টেবিলের দিকে।

'কয়েক মিনিটের কিছু ব্যক্তিগত আলোচনার জন্যে আমি কি আপনার একটু অসুবিধে ঘটাতে পারি, স্যার?' জিগেস করলো সে।

লোকটার বিশদ ও নির্ভুল প্রকাশ ভঙ্গিমায় চির দিনই সামান্য কৌতুক অনুভব করেন মিঃ জয়েস। 'কোনো অসুবিধে নেই, চি সেঙ,' মৃদু হাসলেন উনি।

'যে ব্যাপারটা নিয়ে আমি আপনার সঙ্গে কথা বলতে চাইছি স্যার, তা একটু স্পর্শকাতর এবং গোপনীয়।'

'বলে ফেলো।'

কেরানীপ্রবরের ধূর্ত চোখদুটিতে চোখ পড়লো মিঃ জয়েসের। যথারীতি স্থানীয় কেতা অনুযায়ী চরম সাজগোছ করে এসেছে ওং চি সেঙ। পায়ে খুব চকচকে পেটেণ্ট লেদারের জুতো এবং রঙচঙে সিল্কের মোজা। কালো টাই-তে মুক্তো ও চুনি বসানো টাইপিন। বাঁ হাতের অনামিকায় হীরের আংটি। নিষ্কলঙ্ক সাদা কোটের পকেট থেকে উঁকি মারছে সোনার কলম ও পেন্সিল। মণিবন্ধে সোনার ঘড়ি, নাকে প্রায় অদৃশ্য প্যাঁশনে।

'ব্যাপারটা ক্রসবি মামলার সঙ্গে জড়িত, স্যার,' লোকটা সামান্য কাশলো।

'কি রকম ?'

'একটা জিনিস আমার অবগতিতে এসেছে, স্যার। এবং আমার ধারণা, সেটা পুরো ব্যাপারটাতে একটা অন্য রঙ এনে দেবে।'

'কি জিনিস ?'

'আমি জানতে পেরেছি যে, এ ব্যাপারে এমন একটা চিঠির অস্তিত্ব রয়ে গেছে যেটা আসামী ওই মর্মান্তিক ঘটনায় নিহত হতভাগ্য মানুষটিকে লিখেছিলো।'

'এতে আমি একটুও অবাক হচ্ছি না। গত সাত বছরের মধ্যে মিসেস ক্রসবিকে যে নানান কারণে বহুবারই মিঃ হ্যামণ্ডকে চিঠি লিখতে হয়েছে, এ বিষয়ে আমার মনে কোনোই সন্দেহ নেই।'

নিজের কেরানীটির বুদ্ধিমত্তা সম্পর্কে মিঃ জয়েসের ধারণা খুবই উঁচুতে। তাই নিজের চিন্তাধারাকে লুকিয়ে রাখার জন্যেই তিনি এভাবে সাজিয়ে গুছিয়ে কথাগুলো বললেন।

'সেটা খুবই স্বাভাবিক, স্যার। যেমন ধরুন একসঙ্গে রাতের খাবার খেতে বা টেনিস খেলতে আমন্ত্রণ জানিয়ে মিসেস ক্রসবি নিশ্চয়ই ওঁকে ঘনঘন চিঠি লিখেছেন। বিষয়টা যখন আমার নজরে আনা হয়, তখন প্রথমটাতে আমিও সে রকমই ভেবেছিলাম। তবে এ চিঠিটা অবিশ্যি লেখা হয়েছিলো মিঃ হ্যামণ্ডের মৃত্যুর দিনে।'

মিঃ জয়েস একবারও চোখের পলক ফেললেন না। সাধারণত তিনি যেভাবে কৌতুকের মৃদু হাসি মুখে নিয়ে ওং চি সেঙের সঙ্গে কথাবার্তা বলেন, তেমনি ভঙ্গিতেই এক দৃষ্টিতে তাকিয়ে রইলেন ওর দিকে।

'এ কথাটা তোমাকে কে বলেছে ?'

'আমার এক বন্ধু বিষয়টা আমার অবগতিতে এনেছে, স্যার।'

মিঃ জয়েস জানেন, পীড়াপীড়ি করে কোনো লাভ হবে না।

'আপনার নিশ্চয়ই মনে আছে স্যার, মিসেস ক্রসবি ওঁর জবানবন্দিতে বলেছেন যে ওই মারাত্মক রাতটার আগে বেশ কয়েক সপ্তাহ ধরেই মৃত ব্যক্তির সঙ্গে ওঁর কোনো রকম যোগাযোগ ছিলো না।'

'চিঠিটা তোমার কাছে আছে ?'

'না, স্যার।'

'কি আছে চিঠিতে?'

'আমার বন্ধু চিঠিটার একটা নকল আমাকে দিয়েছে। আপনি কি সেটা পড়ে দেখতে চান, স্যার?'

'পড়া উচিত।'

ভেতরের পকেট থেকে একটা পেটমোটা ব্যাগ বের করলো ওং চি সেঙ। ব্যাগটা অজস্র খুচরো কাগজ, সিঙ্গাপুরী ডলারের নোট আর সিগারেটের কার্ডে বোঝাই। ওই জঞ্জালের ভেতর থেকে চট করে আধখানা পাতলা কাগজের টুকরো বের করে মিঃ জয়েসের টেবিলে রাখলো লোকটা। চিঠিটা এই রকম ঃ

"র—আজ রাতে থাকবে না। আমার সঙ্গে তোমাকে অবশ্যই দেখা করতে হবে। এগারোটার সময় তোমাকে আশা করবো। আমি মরিয়া হয়ে উঠেছি। তুমি যদি না আসো. তাহলে তার ফলাফলের জন্যে আমি কোনো জবাবদিহি দেবো না।—ল।"

বিদেশী স্কুলগুলোতে চীনেদের যেমনভাবে লিখতে শেখানো হয়, চিঠিটা তেমনি টানা হাতে লেখা। বৈশিষ্ট্যহীন ওই হাতের লেখাটার সঙ্গে অলক্ষুণে ওই কথাগুলো একেবারে বিশ্রী রকমের বেমানান।

'চিঠিটা মিসেস ক্রসবির লেখা বলে তুমি মনে করছো কেন?'

'আমার সংবাদদাতার সত্যবাদিতা সম্পর্কে আমার সম্পূর্ণ আস্থা আছে, স্যার।' ওং চি সেঙ বললো, 'তাছাড়া বিষয়টা সহজেই পরীক্ষা করে নেওয়া যায়। মিসেস ক্রসবিকে জিগেস করলে উনি নিশ্চয়ই তক্ষুনি আপনাকে বলে দিতে পারবেন যে উনি আদপেই এমন কোনো চিঠি লিখেছিলেন কি না।'

কথোপকথনের গোড়া থেকেই মিঃ জয়েস তাঁর কেরানীটির সম্ভ্রান্ত মুখের দিক থেকে দৃষ্টি সরাননি। এবারে তাঁর মনে হলো, সেখানে তিনি যেন একটা প্রচ্ছন্ন বিদ্রুপের অভিব্যক্তি দেখতে পেলেন।

'মিসেস ক্রসবি এ ধরনের একটা চিঠি লিখবেন বলে চিন্তাই করা যায় না,' মিঃ জয়েস বললেন।

'এটাই যদি আপনার অভিমত হয় স্যার, তাহলে ব্যাপারটা অবিশ্যি এখানেই শেষ হয়ে যাচ্ছে। আসলে আমার বন্ধু বিষয়টা নিয়ে আমার সঙ্গে শুধু এই কারণেই কথা বলেছে যে তার মনে হয়েছিলো, আমি যখন আপনার অফিসে রয়েছি তখন বিষয়টা নিয়ে সহকারী সরকারী কৌঁসুলির সঙ্গে যোগাযোগ করার আগে আপনিই হয়তো চিঠিটার অস্তিত্বের খবর জানতে চাইবেন।'

'আসল চিঠিটা কার কাছে?' তীক্ষ্ন সুরে জানতে চাইলেন মিঃ জয়েস।

ওং চি সেঙকে দেখে বোঝা গেলো না, প্রশ্নটার মধ্যে দৃষ্টিভঙ্গির কোনো পরিবর্তন সে লক্ষ্য করেছে কি না।

'আপনার নিশ্চয়ই মনে আছে স্যার, মিঃ হ্যামণ্ডের মৃত্যুর পরে জানা গেছে যে একটি চীনে মহিলার সঙ্গে তাঁর সম্পর্ক ছিলো। চিঠিটা এখন সেই মহিলার কাছে রয়েছে।'

এই ব্যাপারটাই বিশেষ করে জনমতকে হ্যামণ্ডের ঘোরতর বিরোধী করে তোলে। জানা গিয়েছিলো, বেশ কয়েক মাস ধরেই নিজের বাড়িতে সে একটি চীনে মহিলাকে নিয়ে বাস করতো।

এক মুহূর্ত দুজনেই নিশ্চুপ। সত্যি কথা বলতে কি, ইতিমধ্যেই যা কিছু বলার তা বলা হয়ে গেছে এবং দুজনেই দুজনের বক্তব্য স্পষ্ট বুঝতে পেরেছেন।

'আমি বাধিত হলাম, চি সেঙ। ব্যাপারটা আমি ভেবে দেখবো।'

'খুবই ভালো কথা, স্যার। তাহলে আমি কি এ বিষয়ে আমার বন্ধুটির সঙ্গে যোগাযোগ করবো?'

'তুমি তার সঙ্গে যোগাযোগ রাখলেই চলবে,' গম্ভীর গলায় জবাব দিলেন মিঃ জয়েস।

মিঃ জয়েসকে চিন্তাভাবনার কাছে রেখে নিঃশব্দে ঘর থেকে বেরিয়ে গেলো কেরানীটি। যাবার সময় ফের সন্তর্পণে ভেজিয়ে দিলো দরজাটা। লেসলির চিঠির অনুলিপিটার দিকে তাকালেন জয়েস। পরিষ্কার পরিচ্ছন্ন নৈর্ব্যক্তিক হাতের লেখা। অস্পষ্ট কিছু সন্দেহ জয়েসকে অস্বস্তিতে ফেলছিলো। সন্দেহগুলো এতোই অসঙ্গত যে তিনি সেগুলোকে মন থেকে ঝেড়ে ফেলার চেষ্টা করলেন। চিঠিটার ব্যাপারে নিশ্চয়ই কোনো সহজ সরল যুক্তি আছে এবং লেসলি নিঃসন্দেহে এতোটুকুও সময় না নিয়ে জবাবটা দিতে পারবে। কিন্তু জবাবদিহিটা অবশ্যই জানা দরকার। কুর্সি থেকে উঠে চিঠিটা পকেটে নিয়ে, টুপিটা তুলে নিলেন জয়েস। তিনি যখন বেরিয়ে এলেন, ওং চি সেঙ তখন নিজের টেবিলে লেখার কাজে ব্যস্ত।

'আমি কয়েক মিনিটের জন্যে বেরুচ্ছি, চি সেঙ', মিঃ জয়েস বললেন।

'বারোটার সময় মিঃ জর্জ রিড আসবেন বলে আগে থেকে ঠিক করা আছে, স্যার। আপনি কোথায় গিয়েছেন বলবো?'

মুখে অতি সূক্ষ্ম একটি স্মিত হাসি ফুটিয়ে ওর দিকে তাকালেন মিঃ জয়েস, 'বলতে পারো, সে বিষয়ে তোমার আদৌ কোনো ধারণা নেই।'

কিন্তু তিনি ভালোভাবেই জানেন, তিনি যে কয়েদখানায় যাচ্ছেন, ওং চি সেঙ সে বিষয়ে সচেতন। যদিও ঘটনাটা ঘটেছে বেলান্দায় এবং তার বিচারও হবে বেলান্দা ভারুতে, তবু সেখানকার কয়েদখানায় সাদা চামড়ার মহিলাদের রাখার কোনো ব্যবস্থা নেই বলে মিসেস ক্রসবিকে সিঙ্গাপুরেই নিয়ে আসা হয়েছে।

মিঃ জয়েস যে ঘরে অপেক্ষা করছিলেন, লেসলিকে সেখানে নিয়ে আসা হলো। তার দিকে নিজের রোগা পাতলা বৈশিষ্ট্যময় হাতখানি এগিয়ে দিয়ে

মিষ্টি করে হাসলো লেসলি। ওর পরনে যথারীতি পরিচ্ছন্ন সাদাসিধে পোশাক, হালকা রঙের অপর্যাপ্ত চুলগুলো সযত্নে গোছানো।

'আজ সকালে আপনি আসবেন, আশা করিনি,' শোভন ভঙ্গিতে বললো ও।

যেন ও নিজের বাড়িতেই রয়েছে এবং মিঃ জয়েসের মনে হলো, এক্ষুনি ও চাকরকে ডেকে তাঁর জন্যে একপাত্র জিন পাহিত আনতে বলবে।

'কেমন আছো?' জিগেস করলেন মিঃ জয়েস।

'শরীর-স্বাস্থ্য ভীষণ ভালো আছে, ধন্যবাদ!' ওর চোখদুটিতে কৌতুকের হাসি ঝিলিক দিয়ে ওঠে, 'বিশ্রাম নিয়ে শরীর সারাবার পক্ষে এটা একটা দারুণ জায়গা।'

যে পরিচারকটি লেসলিকে নিয়ে এসেছিলো, সে এবারে বিদায় নিলো। ঘরে এখন শুধু ওঁরা দুজনে।

'বসুন,' বললো লেসলি।

একটা কুর্সিতে বসলেন মিঃ জয়েস। বুঝতে পারছিলেন না, কিভাবে কথাটা তুলবেন। ও এতোই শীতল ও নিরাবেগ যে মিঃ জয়েসের মনে হলো, তিনি যা বলতে এসেছেন, তা বলা প্রায় অসম্ভব। সুন্দরী না হলেও ওর চেহারার মধ্যে এমন কিছু আছে, যার জন্যে ওকে ভালো লাগে। ওর মধ্যে একটা মার্জিত সুসংস্কৃতির দীপ্তি আছে, যেটা ওর সুশিক্ষার ফল—তার সঙ্গে সমাজের কৃত্রিমতার কোনো সংস্রব নেই। ওর দিকে একবার তাকালেই বোঝা যায়, ওর পারিপার্শ্বিকতা কেমন ছিলো, ওর সঙ্গে যাদের মেলামেশা ছিলো তারাই বা কেমন মানুষ। কোনো স্থূল ব্যাগারের সঙ্গে ওকে আভাসেও জড়িত করা একেবারে অসম্ভব।

'আজ বিকেলে রবার্টের সঙ্গে দেখা হবে বলে আমি হাঁ করে অপেক্ষা করছি,' খোশ মেজাজে এবং সহজ সুরে বললো লেসলি। (ওর কণ্ঠস্বর এবং উচ্চারণ ভঙ্গিমা এতোই বৈশিষ্ট্যময় যে ওর কথা শুনতে ভারি ভালো লাগে।) 'বেচারা! ওর স্নায়ুর ওপরে একটা বিরাট পরীক্ষা চলছে। ভাগ্য ভালো, আর কদিনের মধ্যেই সবকিছু মিটে যাবে।'

'আর মাত্র পাঁচ দিন।'

'জানি। প্রতি দিন সকালে ঘুম থেকে উঠে আমি নিজেকে বলি, একটা দিন কমলো।' মৃদু হাসলো লেসলি, 'স্কুলে ছুটির দিনগুলো আসার আগে ঠিক যেমনটি করতাম।'

'ভালো কথা, ওই ঘটনাটার আগে বেশ কয়েক সপ্তাহ ধরেই হ্যামণ্ডের সঙ্গে তোমার কোনো যোগাযোগ ছিলো না—তাই তো?'

'এ বিষয়ে আমি একেবারে নিঃসন্দেহ। শেষ বার আমাদের দেখা হয়েছিলো ম্যাকফারেনদের টেনিস পার্টিতে। তখন আমি বোধহয় ওর সঙ্গে দুটোর বেশি কথা বলিনি। ম্যাকফারেনদের দুটো কোর্ট আছে, জানেন তো

—আমরা আলাদা আলাদা কোর্টে ছিলাম।'

'এবং তুমি তাকে কোনো চিঠিও লেখোনি ?'

'না, না।'

'একদম ঠিক তো ?'

'একদম,' মৃদু হেসে জবাব দিলো ও। 'খেতে বলা অথবা টেনিস খেলার জন্যে ডাকা—এ ছাড়া ওকে আমার চিঠি লেখার তো অন্য কোনো কারণ থাকতে পারে না! বেশ কয়েক মাস হলো তেমন কিছুও করিনি।'

'এক সময় তো তোমাদের মধ্যে বেশ ভালোই ঘনিষ্ঠতা ছিলো। তা পরে হঠাৎ এমন কি হলো যে তুমি ওকে ডেকে পাঠানো বন্ধ করে দিলে ?'

মিসেস ক্রসবি দুকাঁধে ঝাঁকুনি তুললো, 'কখনও কখনও কারুর ওপরে বিরক্তি এসে যায়। ও যখন অসুস্থ হয়ে পড়েছিলো, তখন অবিশ্যি রবার্ট আর আমি ওর জন্যে যতোদূর করা সম্ভব করেছিলাম। তারপর থেকে গত বছর দুই ওর শরীর বেশ ভালোই ছিলো। তাছাড়া সবাই ওকে খুব ভালোবাসতো। নানান জায়গা থেকে ওর ডাক আসতো। কাজেই ওর ওপরে আরও আমন্ত্রণ-নিমন্ত্রণ বর্ষণ করার কোনো দরকার আছে বলে মনে হয়নি।'

'আর কোনোই কারণ ছিলো না ?'

'হ্যাঁ, মানে একটা কথা আপনাকে বোধহয় বলে ফেলাই ভালো,' এক মুহূর্ত ইতস্তত করে মিসেস ক্রসবি বললো, 'আমাদের কানে এসেছিলো, ও একটি চীনে মহিলাকে নিয়ে থাকে। তাই রবার্ট বলেছিলো, ওকে আর বাড়িতে আনবে না। ওই মহিলাকে আমি নিজেও দেখেছি।'

নিজের চিবুক করপুটে রেখে, একটা পিঠ-সোজা হাতলওয়ালা কুর্সি'তে বসে, এক দৃষ্টিতে লেসলির দিকে তাকিয়ে ছিলেন মিঃ জয়েস। কথাটা বলার সময় আচমকা, মুহূর্তের এক ভগ্নাংশের জন্যে, তিনি কি ওর কালো নয়ন-মণি দুটিকে অস্পষ্ট এক রক্তিম আলোয় ভরে যেতে দেখলেন ? না কি তা নেহাতই মনের ভুল ? কিন্তু এর ফলটা হলো চমকপ্রদ। কুর্সি'তে একটু নড়েচড়ে বসলেন মিঃ জয়েস। হাতের দশ আঙুলের প্রান্তগুলোকে একত্রে জড়ো করলেন। তারপর খুবই আস্তেসুস্থে শব্দ বেছে বেছে বললেন, 'আমার মনে হয় তোমাকে আমার বলা উচিত, জিওফ হ্যামণ্ডকে লেখা তোমার একখানা চিঠির অস্তিত্ব রয়ে গেছে।'

লেসলিকে মনোযোগ দিয়ে লক্ষ্য রাখছিলেন মিঃ জয়েস। ও একটুও নড়াচড়া করলো না বা ওর মুখের রঙও বদলালো না। তবে জবাব দেবার জন্যে ও লক্ষ্য করার মতো অতিরিক্ত সময় নিলো।

'অতীতে এটা সেটা জানতে চেয়ে, কিংবা ও সিঙ্গাপুরে যাচ্ছে জেনে সেখান থেকে আমার জন্যে কিছু আনতে বলে, আমি প্রায়ই ওকে ছোটোখাটো চিঠি পাঠাতাম।'

'এই চিঠিটাতে রবার্ট সিঙ্গাপুরে যাচ্ছে বলে ওকে এসে তোমার সঙ্গে দেখা করতে বলা হয়েছে।'

'অসম্ভব! আমি কক্ষনো অমন কিছু লিখিনি।'

'তুমি নিজেই বরং এটা পড়ে দ্যাখো,' পকেট থেকে চিঠিটা বের করে ওর দিকে এগিয়ে দিলেন মিঃ জয়েস।

এক ঝলক তাকিয়েই, একটু বিদ্রূপের হাসি হেসে, চিঠিটা ফিরিয়ে দিলো লেসলি, 'ওটা আমার হাতের লেখা নয়।'

'জানি। শুনেছি এটা আসল চিঠির একটা হুবহু নকল।'

এবারে লেখাগুলো পড়লো ও এবং পড়তে পড়তে একটা ভয়ঙ্কর পরিবর্তন এলো ওর মধ্যে। বিবর্ণ মুখখানা এমন ভয়াবহ হয়ে উঠলো যে তাকানো যায় না। একেবারে সবুজ হয়ে উঠলো মুখটা। আচমকা সমস্ত মাংস যেন খসে পড়লো, হাড়ের ওপরে টান টান হয়ে উঠলো মুখের চামড়া! ঠোঁট দুটো সরে গিয়ে দাঁত বেরিয়ে পড়লো, যেন ভেংচি কাটছে মুখটা। কোটর থেকে বেরিয়ে আসতে থাকা চোখ নিয়ে মিঃ জয়েসের দিকে তাকালো ও।

'কি অর্থ এর?' ফিসফিসিয়ে জিগেস করলো মিসেস ক্রসবি। মুখটা এতো শুকনো যে একটা ফ্যাঁসফেঁসে আওয়াজ ছাড়া, ওর গলা দিয়ে আর কিছুই বেরুলো না। গলাটা আর মানুষের গলা নেই!

'সেটা তোমার বলার কথা,' জবাব দিলেন জয়েস।

'আমি লিখিনি। শপথ করে বলছি, আমি ওটা লিখিনি।'

'যা বলবে, সাবধানে বলো। আসল চিঠিটাতে যদি তোমার হাতের লেখা থাকে, তা হলে সেটা অস্বীকার করে কোনো লাভ হবে না।'

'লেখাটা জাল হতে পারে!'

'সেটা প্রমাণ করা কঠিন হবে। বরং আসল বলে প্রমাণ করাই সহজ।'

ওর ক্ষীণ শরীরের ভেতর দিয়ে একটা শিহরণ বয়ে যায়। কিন্তু কপালে বড়ো বড়ো ঘামের ফোঁটা জেগে থাকে। ব্যাগ থেকে একটা রুমাল বের করে হাতের পাতা দুটি মুছে নেয় ও। তারপর ফের একবার চিঠিটার দিকে তাকিয়ে, অপাঙ্গে তাকায় মিঃ জয়েসের দিকে।

'চিঠিটাতে কোনো তারিখ লেখা নেই। আমি যদি ওটা লিখেও পুরো-পুরি ভুলে গিয়ে থাকি, তাহলে ওটা হয়তো বেশ কয়েক বছর আগে লেখা। আপনি আমাকে সময় দিলে, আমি মনে করার চেষ্টা করতে পারি—ওটা কবে লেখা হয়েছিলো।'

'তারিখ নেই, তা আমি লক্ষ্য করেছি। কিন্তু চিঠিটা বিপক্ষের উকিলদের হাতে পড়লে, তাঁরা চাকরগুলোকে জেরা করে সঙ্গে সঙ্গে বের করে ফেলবে, যেদিন হ্যামণ্ডের মৃত্যু হয় সেদিন তার কাছে কেউ কোনো চিঠি নিয়ে গিয়েছিলো কি না।'

নিজের হাত দুটিকে ভীষণ শক্ত করে চেপে ধরে, কুর্সিতে বসে টলতে

লাগলো মিসেস ক্রসবি—যেন এক্ষুনি জ্ঞান হারিয়ে ফেলবে।

'আমি শপথ করে বলছি, ও চিঠি আমি লিখিনি।'

কিছুক্ষণ নিশ্চুপ হয়ে রইলেন মিঃ জয়েস। মিসেস ক্রসবির খেপাটে মুখের দিক থেকে দৃষ্টি সরিয়ে মেঝের দিকে তাকালেন। উনি চিন্তা করছিলেন।

'তাহলে এই পরিস্থিতিতে আমাদের আর এ ব্যাপারে এগুবার কোনো প্রয়োজন নেই,' অবশেষে নীরবতা ভেঙে আস্তে আস্তে বললেন মিঃ জয়েস। 'তবে চিঠিটা যার হাতে রয়েছে, সে যদি সেটাকে সরকার পক্ষের উকিলের হাতে তুলে দেওয়াটাই সঙ্গত বলে মনে করে, তবে তুমি তার জন্যে প্রস্তুত থেকো।'

কথাগুলো শুনে মনে হবে, লেসলিকে ওঁর আর কিছুই বলার নেই। কিন্তু মিঃ জয়েস স্থানত্যাগের কোনো উদ্যোগও প্রকাশ করেননি। উনি অপেক্ষা করে রইলেন। নিজেরই মনে হচ্ছিলো, তিনি বহুক্ষণ ধরে অপেক্ষা করছেন। লেসলির দিকে তাকাননি, কিন্তু বুঝতে পারছিলেন ও খুবই নিস্পন্দ হয়ে বসে রয়েছে। লেসলির দিক থেকে কোনো সাড়া শব্দ নেই। শেষ পর্যন্ত মিঃ জয়েসই বললেন, 'আমাকে তোমার যদি আর কিছু বলার না থাকে, তাহলে আমি এবারে অফিসে ফিরবো।'

'চিঠিটা কেউ পড়লে, কি ভাবতে পারে ?' জিগেস করলো লেসলি।

'ভাববে, তুমি ইচ্ছে করে মিথ্যে কথা বলেছো,' তীক্ষ্ন সুরে জবাব দিলেন মিঃ জয়েস।

'কখন ?'

'তুমি নিশ্চিত করে বলেছো, অন্তত তিন মাস যাবৎ হ্যামণ্ডের সঙ্গে তোমার কোনো রকম যোগাযোগ ছিলো না।'

'পুরো ব্যাপারটাই আমার পক্ষে একটা প্রচণ্ড আঘাত। সেই ভয়ঙ্কর রাতটার সমস্ত ঘটনাই যেন একটা দুঃস্বপ্ন। কাজেই তার ছোট্ট একটা অংশ যদি আমার স্মৃতি থেকে মুছে গিয়ে থাকে, তাহলে সেটা খুব একটা অস্বাভাবিক কিছু নয়!'

'হ্যামণ্ডের সঙ্গে তোমার সেই সাক্ষাতের প্রতিটি খুঁটিনাটি ঘটনা তুমি সঠিকভাবে সকলকে বলেছো। অথচ মৃত্যুর রাতে তোমার ইচ্ছেতেই সে তোমার সঙ্গে দেখা করতে বাংলোতে এসেছিলো, এমন একটা গুরুত্বপূর্ণ তথ্য তুমি বেমালুম ভুলে গেলে—এটা খুবই দুর্ভাগ্যজনক হয়ে উঠবে।'

'ভুলিনি। যা ঘটে গেলো, তার পর ওটা বলতে ভয় পেয়েছিলাম। ভেবেছিলাম, আমার আমন্ত্রণেই হ্যামণ্ড তখন বাংলোয় এসেছিলো—এ কথা স্বীকার করে নিলে, আমার কোনো কথাই আপনারা বিশ্বাস করবেন না। হয়তো এটা বোকামো। কিন্তু আমার মাথার ঠিক ছিলো না। তাছাড়া হ্যামণ্ডের সঙ্গে আমার কোনো যোগাযোগ ছিলো না—এ কথা একবার বলার পরে, আমার পক্ষে অন্য কিছু বলা সম্ভবও ছিলো না।'

এতোক্ষণে লেসলি ওর প্রশংসনীয় আত্মসংযম ফিরে পেয়েছে। নিপাট সরলতা নিয়ে মিঃ জয়েসের তীক্ষ্ণ চোখ দুটোর দিকে তাকালো ও। ওর সুশীল নম্রতা মনকে সত্যিই বড়ো দুর্বল করে তোলে।

'সেক্ষেত্রে, রবার্ট রাতে না থাকা সত্ত্বেও কেন তুমি হ্যামণ্ডকে এসে দেখা করতে বলেছিলে—তার কৈফিয়ৎ তোমাকে দিতে হবে।'

পূর্ণ দৃষ্টিতে মিঃ জয়েসের দিকে তাকালো লেসলি। ওর চোখ দুটিকে বৈশিষ্ট্যহীন ভেবে ভুল করেছিলেন মিঃ জয়েস। চোখ দুটি সুন্দর এবং মিঃ জয়েসের যদি ভুল না হয়ে থাকে, তাহলে অশ্রুসজল হয়ে ওঠায় চোখ দুটি এখন উজ্জ্বল হয়ে উঠেছে। কণ্ঠস্বরও ঈষৎ ভাঙা ভাঙা।

'রবার্টকে আমি একটা চমক দেবার ব্যবস্থা করছিলাম। পরের মাসেই ওর জন্মদিন। আমি জানতাম ওর একটা নতুন বন্দুকের খুব শখ। কিন্তু ওসব ব্যাপারে আমি কিছুই জানি না। তাই জিওফের সঙ্গে ওই নিয়ে একটু কথা বলতে চেয়েছিলাম। ভেবেছিলাম, আমার হয়ে ওকে সেটা আনার ফরমাশ করতে বলবো।'

'চিঠির ধরনটা তোমার বোধ হয় খুব স্পষ্টভাবে মনে নেই। আর একবার দেখবে?'

'না, দেখতে চাই না,' দ্রুত জবাব দিলো লেসলি।

'তোমার কি মনে হয়, একটা বন্দুক কেনার ব্যাপারে পরামর্শ করার জন্যে স্বল্প পরিচিত কোনোও পুরুষকে একজন মহিলা এই ধরনের কোনো চিঠি লিখতে পারে?'

'সেক্ষেত্রে চিঠিটা একটু অসংযত আর আবেগময়। কিন্তু আমি ওই ভাবেই নিজেকে প্রকাশ করি। স্বীকার করছি, এটা ভীষণ বোকামো,' লেসলি মৃদু হাসলো। 'তাছাড়া জিওফ ঠিক স্বল্প পরিচিতও নয়। ওর অসুখের সময় আমি মায়ের মতো ওর শুশ্রূষা করেছি। রবার্টের অনুপস্থিতিতে আমি ওকে আসতে বলেছিলাম, কারণ ওকে বাড়িতে আনার ব্যাপারে রবার্টের আপত্তি ছিলো।'

একই ভঙ্গিতে এতোক্ষণ বসে থাকতে থাকতে মিঃ জয়েস ক্লান্ত হয়ে উঠেছিলেন। এবারে উঠে, ঘরের মধ্যে দু-একবার পায়চারি করতে করতে নিজের বক্তব্যটা মনে মনে গুছিয়ে নিলেন। তারপর যে কুর্সিতে এতোক্ষণ বসেছিলেন, সেটার পিঠেই ভর রেখে সুগম্ভীর কণ্ঠস্বরে ধীরেসুস্থে বললেন, 'মিসেস ক্রসবি, আমি খুবই গুরুত্বপূর্ণ কিছু কথা তোমাকে বলতে চাই। এতোদিন পর্যন্ত মামলাটা মোটামুটি ভালোই এগুচ্ছিলো। শুধু একটা ব্যাপারই আমার কাছে একটু প্রাঞ্জল হওয়া দরকার বলে আমার মনে হয়েছিলো। আমি যতোদূর বুঝেছি, হ্যামণ্ড যখন মেঝেতে পড়ে রয়েছে তখনও তুমি অন্তত চারবার ওকে গুলি করেছিলে। তোমার মতো একজন কোমল, ভীরু, সংযত স্বভাব, শান্ত এবং সুরুচিসম্পন্ন মহিলা যে অমন একটা

সম্পূর্ণ অসংযত সাময়িক উত্তেজনার কাছে এভাবে আত্মসমর্পণ করবে, এটা কিন্তু মেনে নেওয়া কঠিন। তবু সেটা মেনে নেওয়া যায়। যদিও জিওফ্রে হ্যামণ্ডকে অনেকেই পছন্দ করে এবং তার সম্পর্কে অনেকেরই মোটামুটি উঁচু ধারণা, তবু আমি প্রমাণ করতে প্রস্তুত ছিলাম যে নিজের কাজের যৌক্তিকতা বোঝাতে গিয়ে তাকে তুমি যে অপরাধে অভিযুক্ত করেছো, সে তা করতে পারে। তার মৃত্যুর পরে যখন জানা গেলো যে সে একটি চীনে মহিলার সঙ্গে বসবাস করছিলো, তখন তার একটা সুনিশ্চিত পরিচয়ও আমরা পেয়ে গেলাম। তার সম্পর্কে কারুর মনে যদি এতোটুকুও সহানুভূতি থেকে থাকে, এটা জানার ফলে হ্যামণ্ড সেই সহানুভূতি থেকেও বঞ্চিত হলো। সমস্ত সম্ভ্রান্ত মানুষের মনে এর ফলে হ্যামণ্ড সম্পর্কে যে বিরক্তির সৃষ্টি হয়েছিলো, আমরা সেটাকে কাজে লাগাবো বলে মনস্থির করে নিলাম। আজ সকালেই আমি তোমার স্বামীকে বলেছি, তুমি যে বেকসুর খালাস পাবে এ বিষয়ে আমি সুনিশ্চিত এবং শুধুমাত্র তাকে সাহস দেবার জন্যেই কথাটা আমি বলিনি। আমার বিশ্বাস, জুরিরা রায়দানে একমত হবার জন্যে আদালত-ঘর ছেড়ে অন্যত্র যেতেন না।'

দুজনের চোখের দিকে দুজনের চোখ। মিসেস ক্রসবি অদ্ভুত নিশ্চল। ঠিক যেন সাপ দেখে অসাড় হয়ে যাওয়া এক পাখি। মিঃ জয়েস সেই একই শান্ত সুরে বলে চললেন, 'কিন্তু এই চিঠি মামলাটার মধ্যে একটা সম্পূর্ণ নতুন রং এনে দিয়েছে। আমি তোমার আইন-উপদেষ্টা। আদালতে আমি তোমার হয়ে দাঁড়াবো। তোমার কাহিনী তুমি যেমনটি বলবে, আমি তা তেমনটিই হয়েছে বলে ধরে নেবো এবং সেই মতোই তোমার পক্ষ সমর্থনের জন্যে তথ্য সাজাবো। তোমার বক্তব্য আমি বিশ্বাসও করতে পারি, আবার তাতে আমার সন্দেহও থাকতে পারে। যে সমস্ত প্রমাণ পেশ করা হয়েছে তার ওপরে ভিত্তি করে আসামীকে দোষী সাব্যস্ত করা যায় না—এটা আদালতকে বোঝানোই উকিলের কর্তব্য। এর সঙ্গে মক্কেলের দোষ অথবা নির্দোষিতা সম্পর্কে তার ব্যক্তিগত মতামতের কোনোই সম্পর্ক নেই।'

লেসলির চোখে মৃদু হাসির ঝিলিক দেখে বিস্মিত হলেন মিঃ জয়েস। তারপর খানিকটা শুকনো গলায় বললেন, 'তাহলে হ্যামণ্ড যে তোমারই জরুরী তলবে—বলা যেতে পারে, উন্মত্ত আহ্বানে—ওই রাত্রে তোমার বাড়িতে গিয়েছিলো, এ কথা তুমি অস্বীকার করতে যাচ্ছো না ?'

এক মুহূর্ত একটু ইতস্তত করে যেন কি চিন্তা করে নিলো মিসেস ক্রসবি।

'আমাদের একটা চাকর ওর বাংলোয় চিঠিটা নিয়ে গিয়েছিলো, এ কথা ওরা প্রমাণ করে দিতে পারবে। সাইকেলে গিয়েছিলো।'

'অন্য সবাই তোমার চাইতে বোকা হবে, এটা আশা কোরো না। চিঠিটা তাদের কাছে অনেক সন্দেহের পথ খুলে দেবে, যা এ যাবৎ কারুরই মাথায় আসেনি। ওটা দেখে ব্যক্তিগতভাবে আমার নিজের কি মনে হয়েছিলো,

তা আমি তোমাকে বলবো না। আর তোমার গলা বাচাবার জন্যে যতোটুকু দরকার, তোমার কাছ থেকে তার চাইতে বেশি কিছু শোনার ইচ্ছেও আমার নেই।'

একটা তীক্ষ্ন চিৎকার করে লাফিয়ে উঠে দাঁড়ালো মিসেস ক্রসবি। আতঙ্কে মুখখানা সাদা।

'আপনি কি মনে করছেন, ওরা আমাকে ফাঁসিতে ঝুলিয়ে দেবে?'

'জুরিরা যদি এই সিদ্ধান্তে আসেন যে তুমি আত্মরক্ষার খাতিরে হ্যামণ্ডকে হত্যা করোনি, তাহলে তোমাকে অপরাধী বলে রায় দেওয়াটাই তাদের কর্তব্য হবে। অভিযোগটা হত্যার। তখন বিচারকের কর্তব্য হবে, তোমাকে মৃত্যুদণ্ড দেওয়া।'

'কিন্তু কি প্রমাণ করতে পারে ওরা?' লেসলি রুদ্ধশ্বাসে প্রশ্ন করলো।

'আমি জানি না, ওরা কি প্রমাণ করতে পারে। তুমি জানো। আমি জানতে চাইও না। কিন্তু ওদের মনে যদি কোনো সন্দেহ জাগে, যদি ওরা তদন্ত করতে শুরু করে, যদি স্থানীয় লোকজনদের জিজ্ঞাসাবাদ করে—তাহলে কি প্রকাশ হয়ে যেতে পারে বলো তো?'

সহসা যেন কুঁকড়ে গেলো লেসলি। মিঃ জয়েস ধরবার আগেই মেঝেতে লুটিয়ে পড়লো ও। অজ্ঞান হয়ে গেলো। একটু জলের জন্যে ঘরের চতুর্দিকে তাকালেন মিঃ জয়েস, কিন্তু কোথাও জল নেই। এই মুহূর্তে কেউ ঘরে এসে ব্যাঘাত ঘটাক, তা-ও উনি চাইছিলেন না। লেসলিকে টানটান করে মেঝেতে শুইয়ে দিয়ে, ওর পাশে হাঁটু মুড়ে বসে অপেক্ষা করতে লাগলেন মিঃ জয়েস। কিন্তু লেসলি যখন চোখ মেলে তাকালো, ওর চোখে মৃত্যুর মতো ভয়ঙ্কর আতঙ্ক দেখে তিনি অপ্রতিভ হয়ে গেলেন।

'আর একটু কাল চুপ করে শুয়ে থাকো,' মিঃ জয়েস বললেন, 'এক্ষুনি ভালো হয়ে উঠবে।'

লেসলি কাঁদতে শুরু করলো। পাগলের মতো কান্না।

'দোহাই তোমার,' মৃদু কন্ঠস্বরে ওকে শান্ত করার চেষ্টা করলেন মিঃ জয়েস, 'নিজেকে সামলে নাও।'

'এক মিনিট সময় দিন আমাকে।'

ওর সাহস সত্যিই চমকপ্রদ। আত্মনিয়ন্ত্রণ ফিরে পাবার জন্যে ওর প্রচেষ্টা স্পষ্টই দেখতে পাচ্ছিলেন মিঃ জয়েস। খুব শীগগির ফের নিজের প্রশান্তি ফিরে পেলো ও।

'এবারে আমি উঠবো।'

হাত বাড়িয়ে ওকে উঠে দাঁড়াতে সাহায্য করলেন মিঃ জয়েস। হাত ধরে ওকে কুর্সির দিকে নিয়ে গেলেন। অবসন্নের মতো কুর্সিতে বসে পড়লো ও।

'দু-এক মিনিট আমার সঙ্গে কথা বলবেন না।'

'বেশ।'

অবশেষে লেসলি যা বললো, মিঃ জয়েস তা শুনবেন বলে আদৌ আশা করেননি। ছোট্ট একটা দীর্ঘশ্বাস ফেলে ও বললো, 'আমি বোধ হয় সবকিছু ভীষণ বিশ্রীভাবে তালগোল পাকিয়ে ফেলেছি।'

মিঃ জয়েস কোনো জবাব দিলেন না। ফের কিছুক্ষণের নীরবতা। তারপর লেসলি জিগেস করলো, 'আচ্ছা, চিঠিটা কি কোনোমতে হাত করা যায় না?'

'যার কাছে চিঠিটা রয়েছে সে ওটা বিক্রি করতে রাজি না থাকলে, আমি ওটার সম্পর্কে কিছু জানতে পারতাম বলে মনে হয় না।'

'ওটা কার কাছে রয়েছে?'

'হ্যামণ্ডের বাড়িতে যে চীনে মহিলাটি থাকতো, তার কাছে।'

মুহূর্তের জন্য লেসলির গাল দুটিতে রক্তিম আভা ফুটে ওঠে, 'সে কি চিঠিটার জন্যে সাংঘাতিক কোনো দাম চাইছে?'

'আমার মনে হয় চিঠিটার দাম সম্পর্কে মহিলার মনে একটা যথার্থ ধারণা আছে। তাই আমার সন্দেহ, খুব বড়োসড়ো একটা অংক ছাড়া সেটা হস্তগত করা সম্ভব হবে না।'

'আপনি আমাকে ফাঁসিতে ঝোলাতে দেবেন?'

'তুমি কি মনে করো, একটা অবাঞ্ছিত প্রামাণিক নজিরকে হাত করা খুবই সহজ? একটা সাক্ষীকে ভাঙিয়ে নেওয়ার সঙ্গে এর কোনোই প্রভেদ নেই। আমাকে এ ধরনের ইঙ্গিত দেবার কোনো অধিকার তোমার নেই।'

'তাহলে আমার কি হবে?'

'বিচার নিজের পথে চলবে।'

ভীষণ পাণ্ডুর হয়ে ওঠে লেসলি। মৃদু এক শিহরণ ছুটে যায় ওর সমস্ত শরীর দিয়ে।

'আমি নিজেকে আপনার হাতে তুলে দিয়েছি। ঠিকই বলেছেন—যা অনুচিত তা আপনাকে করতে বলার কোনো অধিকার আমার নেই।'

লেসলির ওই ঈষৎ ভেঙে আসা কণ্ঠস্বরের ব্যাপারটা মিঃ জয়েসের হিসেবে ছিলো না। আত্মনিয়ন্ত্রণ ওর স্বভাবগত, তাই ওর কণ্ঠস্বরের ওইটুকু বিকৃতিই মনকে প্রচণ্ড নাড়া দিয়ে যায়। কাতর, বিনম্র দৃষ্টিতে মিঃ জয়েসের দিকে তাকালো ও। মিঃ জয়েসের মনে হলো, ওর আবেদন অগ্রাহ্য করলে সারাটা জীবন ওর ওই দৃষ্টি তাঁকে তাড়া করে বেড়াবে। আর যাই হোক, বেচারা হ্যামণ্ড আর কোনোমতেই প্রাণ ফিরে পাবে না। মিঃ জয়েস ভাবতে লাগলেন, চিঠিটার আসল তাৎপর্য কি হতে পারে। লেসলি বিনা প্ররোচনাতেই হ্যামণ্ডকে হত্যা করেছে, এমন একটা সিদ্ধান্তে আসা ঠিক হবে না। হ্যামণ্ড দীর্ঘদিন ধরে পূব গোলার্ধের দেশে বসবাস করেছে এবং তার পেশাগত সততা আর বিশ বছর আগেকার মতো ছিল না। মেঝের

দিকে তাকালেন মিঃ জয়েস। একটা কিছু করার জন্য তিনি মনস্থির করে নিলেন, অথচ তিনি জানেন কাজটা করা অন্যায় এবং এটাই তার গলার কাছে আটকে রইলো। লেসলির প্রতি যেন খানিকটা বিরক্তি বোধ করলেন তিনি এবং কথা বলতে গিয়ে সামান্য কুণ্ঠা অনুভব করলেন।

'তোমার স্বামীর আর্থিক অবস্থা কেমন, তা আমি সঠিক জানি না।'

গোলাপের মতো লাল হয়ে উঠে চকিতে মিঃ জয়েসের দিকে এক ঝলক তাকালো লেসলি।

'টিন কোম্পানিতে ওর বেশ কিছু শেয়ার আছে। আর দু-তিনটে রবার বাগিচার শেয়ারও আছে সামান্য কিছু। আমার মনে হয় টাকাটা ও যোগাড় করতে পারবে।'

'টাকাটা কি জন্যে লাগবে তা ওকে বলতে হবে।'

একমুহূর্ত নিশ্চুপ হয়ে রইলো লেসলি। যেন চিন্তা করে নিলো কিছু।

'ও এখনও আমাকে ভালোবাসে। আমাকে বাঁচাবার জন্যে ও যে কোনো ত্যাগই স্বীকার করে নেবে। কিন্তু চিঠিটা ওকে দেখাবার কোনো প্রয়োজন আছে কি?'

মিঃ জয়েস ঈষৎ ভুরু কোঁচকালেন এবং দ্রুত তা লক্ষ্য করে লেসলি ফের বললো, 'রবার্ট আপনার একজন পুরনো বন্ধু। আমি নিজের জন্যে বলছি না। কিন্তু একটা সহজ সরল দয়ালু মানুষ, যে কোনোদিন আপনার কোনো ক্ষতি করেনি—তাকে একটা চরম যন্ত্রণা থেকে বাঁচাবার জন্যেই আপনাকে এ কথা বলছি।'

মিঃ জয়েস কোনো জবাব না দিয়ে মিসেস ক্রসবির দিকে এগিয়ে গেলেন। নিজের স্বভাবগত মাধুর্য নিয়ে তাঁর দিকে হাত বাড়িয়ে দিলো মিসেস ক্রসবি। ঘটনাটা ওকে ভীষণ ঝাঁকুনি দিয়ে গেছে, বিধ্বস্ত দেখাচ্ছে, তবু আপ্রাণ চেষ্টা করছে সৌজন্য সহকারে মিঃ জয়েসকে বিদায় দিতে।

'আমার জন্যে আপনাকে অনেক ঝামেলা বইতে হচ্ছে। এজন্যে আমি যে কতোটা কৃতজ্ঞ তা বলে বোঝাতে পারবো না।'

অফিসে ফিরে নিজের ঘরে চুপ করে বসে রইলেন মিঃ জয়েস। কোনো কাজ করার চেষ্টা না করে চিন্তা করতে লাগলেন এক মনে। কল্পনায় নানান অদ্ভুত সম্ভাবনার কথা মনে হতে লাগলো তাঁর। সামান্য শিউরে উঠলেন। শেষ পর্যন্ত দরজায় তাঁর প্রত্যাশিত সেই সন্তর্পণে টোকা দেবার শব্দটি শোনা গেলো। ওং চি সেঙ ঘরে এসে ঢুকলো।

'আমি এক্ষুনি টিফিন করার জন্যে বাইরে যাচ্ছিলাম, স্যার।' বললো সে।

'ঠিক আছে।'

'যাবার আগে ভাবলাম, আপনার যদি কোনো দরকার থাকে!'

'তেমন কিছু নেই বোধ হয়। মিঃ রিডকে দেখা করার জন্যে ফের কোনো সময় দিয়েছো নাকি?'

'হ্যাঁ স্যার, উনি তিনটের সময় আসবেন।'

'বেশ।'

ওং চি সেঙ মুখ ঘুরিয়ে দরজার দিকে এগিয়ে গেলো, দরজার হাতলে তার লম্বা লম্বা সরু আঙুলগুলোকে রাখলো, তারপর—যেন হঠাৎ কি মনে হওয়াতে—ফের ঘুরে দাঁড়ালো।

'তাহলে স্যার, আমি কি আমার ফ্লেন্ডকে কিছু বলবো ?'

যদিও ওং চি সেঙ দিব্যি চমৎকার ইংরেজি বলে, তবু এখনও 'র' অক্ষরটা উচ্চারণ করতে তার একটু অসুবিধে হয়। তাই বন্ধুর প্রতিশব্দ ফ্রেণ্ডকে সে ফ্লেণ্ড বললো।

'কোন বন্ধু ?'

'আমি মৃত হ্যামণ্ডকে লেখা মিসেস ক্রসবির সেই চিঠিটার কথা বলছিলাম, স্যার।'

'ওহো! সেটার কথা আমি ভুলেই গিয়েছিলাম। হ্যাঁ, মিসেস ক্রসবির কাছে আমি চিঠিটার কথা উল্লেখ করেছিলাম। উনি তেমন কিছু লেখার কথা অস্বীকার করলেন। বোঝাই যাচ্ছে ওটা জাল।'

মিঃ জয়েস পকেট থেকে চিঠির প্রতিলিপিটা বের করে ওং চি সেঙের হাতে তুলে দিলেন। ওঁর উপেক্ষার ভঙ্গিটা অগ্রাহ্য করলো ওং চি সেঙ।

'আমার মনে হয়, সেক্ষেত্রে আমার ফ্লেন্ড ওটাকে সহকারী সরকারী উকিলকে দিয়ে দিলে আপত্তি করার কোনো কারণ থাকবে না।'

'বিন্দুমাত্র না। তবে তাতে তোমার বন্ধুটির কি সুবিধে হবে, তা আমি বুঝতে পারছি না।'

'আমার বন্ধু মনে করে, সুবিচারের স্বার্থে এটা তার করা কর্তব্য।'

'কারুর কর্তব্যে বাধা দেবার মতো মানুষ আমি মোটেই নই, চি সেঙ।'

আইনবিদ এবং তাঁর চীনে কেরানীটির দৃষ্টি মিলিত হলো। কারুর ঠোঁটেই বিন্দুমাত্র হাসির আভাস নেই, কিন্তু দুজনই দুজনকে বুঝতে পেরেছেন স্পষ্ট।

'তা আমি বেশ বুঝতে পারি, স্যার। কিন্তু মামলাটার নথিপত্র পড়ে আমার মনে হচ্ছে, ওই ধরনের একটা চিঠি আদালতে পেশ করা হলে, তা আমাদের মক্কেলের পক্ষে ক্ষতিকর হবে।'

'তোমার আইনজ্ঞান সম্পর্কে আমার ধারণা চিরদিনই খুব উঁচুতে, চি সেঙ।'

'স্যার, আমার মনে হচ্ছে, আমি যদি আমার বন্ধুটিকে বুঝিয়ে সুঝিয়ে ওই চীনে মহিলার কাছ থেকে চিঠিটা হাত করতে পারি, তাহলে আমাদের অনেক ঝামেলা বেঁচে যাবে।'

মিঃ জয়েস অলস ভঙ্গিতে চোষ কাগজের ওপরে মুখ আঁকতে লাগলেন।

'আমার ধারণা, তোমার বন্ধু ব্যবসাদার মানুষ। কি শর্তে সে ওই

চিঠিটা হাতছাড়া করতে রাজি হবে বলে তোমার মনে হয় ?'

'চিঠিটা তার কাছে নেই। ওই চীনে মহিলার কাছে আছে ! সে ওই মহিলার আত্মীয়। মহিলা নেহাতই বোকাসোকা মানুষ। আমার বন্ধুটি তাকে বলার আগে, সে ওই চিঠিটার দাম সম্পর্কে কিছুই জানতো না।'

'চিঠিটার দাম সে কতো ধরেছে ?'

'দশ হাজার ডলার, স্যার।'

'হে ভগবান ! মিসেস ক্রসবি কি করে দশ হাজার ডলার যোগাড় করবে ! আমি তোমাকে বলছি, ওটা একটা জাল চিঠি।'

কথা বলতে বলতে মুখ তুলে ওং চি সেঙের দিকে তাকালেন মিঃ জয়েস। তাঁর ওই আবেগময় বিস্ফোরণের পরেও মানুষটা সম্পূর্ণ অবিচলিত। ভদ্র, শান্ত ও সজাগ হয়ে দাঁড়িয়ে রয়েছে টেবিলের কাছে।

'মিঃ ক্রসবি বেতং রাবার এস্টেটের অষ্টমাংশ এবং সেলানতান রিভার রাবার এস্টেটের ষষ্ঠাংশ শেয়ারের মালিক। আমার এক বন্ধু ওই সম্পত্তি বাঁধা রেখে টাকাটা তাকে ধার দিতে পারবে।'

'তোমার পরিচিত ব্যক্তির বৃত্তটা তাহলে বেশ বড়ো !'

'হ্যাঁ স্যার।'

'বেশ। তা তুমি তাদের সবাইকে জাহান্নামে যেতে বলতে পারো। যে চিঠির কৈফিয়ৎ খুব সহজেই দেওয়া যায়, তার জন্যে আমি মিঃ ক্রসবিকে কিছুতেই পাঁচ হাজারের বেশি একটি পেনিও খরচ করার উপদেশ দেবো না।'

'চীনে মহিলাটি চিঠিটা বিক্রির করতে চায় না, স্যার। আমার বন্ধু অনেক বুঝিয়ে সুঝিয়ে ওকে রাজি করিয়েছে। যে টাকাটার কথা আপনাকে বললাম, তার চাইতে কম দিতে চাইলে কোনো লাভ হবে না।'

অন্তত তিনটে মিনিট ওং চি সেঙের দিকে তাকিয়ে রইলেন মিঃ জয়েস। এতোটুকুও বিব্রত না হয়ে তাঁর ওই সন্ধানী দৃষ্টি সহ্য করে রইলো কেরানীটি। ভাবভঙ্গিতে সম্ভ্রমের প্রকাশ, দৃষ্টি আনত। মিঃ জয়েস তাঁর কর্মচারীটিকে বিলক্ষণ চেনেন। ধরিবাজ লোক। এর থেকে লোকটা কতোটা দস্তুরি নেবে, কে জানে।

'দশ হাজার ডলারটা খুবই বিরাট অঙ্ক।'

'স্ত্রীকে ফাঁসিতে ঝুলতে দেখার বদলে মিঃ ক্রসবি বরঞ্চ টাকাটা নিশ্চয়ই দেবেন।'

ফের নিশ্চুপ হলেন মিঃ জয়েস। চি সেঙ যতোটা বলেছে, তার চাইতে আর কতোটা বেশি সে জানে ? দরাদরি করতে ওর যখন স্পস্টই এমন অনীহা, তখন নিজের জায়গা সম্পর্কেও ও নিশ্চয়ই যথেণ্ট সচেতন। টাকার ওই অঙ্কটাই স্থির করা হয়েছে—কারণ এই ব্যাপারটার ব্যবস্থাপনায় যে-ই থাকুক না কেন সে জানে, খুব বেশি হলে ওই টাকাটাই রবার্ট ক্রসবি সংগ্রহ করতে পারবে।

'চীনে মহিলাটি এখন কোথায় আছে ?' জিগেস করলেন মিঃ জয়েস।

'আমার বন্ধুর বাড়িতে রয়েছে, স্যার।'

'সে কি এখানে আসবে ?'

'আমার মনে হয়, আপনিই ওর কাছে গেলে ভালো হয়, স্যার। আজ রাতে আমি আপনাকে ওই বাড়িতে নিয়ে যেতে পারি। সেখানে ও আপনাকে চিঠিটা দিয়ে দেবে। খুবই মূর্খ মেয়েমানুষ স্যার, চেকটেক বোঝে না।'

'চেক দেবার কথা ভাবিনি। নগদ টাকাই নিয়ে আসবো।'

'দশ হাজার ডলারের কম আনলে শুধু শুধু মূল্যবান সময়ের অপব্যবহার করা হবে, স্যার।'

'পরিষ্কার বুঝতে পেরেছি।'

'তাহলে স্যার, আমি টিফিন খেয়ে বন্ধুকে কথাটা বলতে যাবো।'

'বেশ। তুমি তাহলে বরঞ্চ রাত দশটার সময় ক্লাবের বাইরে আমার সঙ্গে দেখা কোরো।'

'ঠিক আছে স্যার।'

সামান্য আনত ভঙ্গিতে মিঃ জয়েসকে অভিবাদন জানিয়ে ঘর থেকে বেরিয়ে গেলো ওং চি সেঙ। মিঃ জয়েসও দুপুরের খানা খেতে বেরিয়ে পড়লেন। ক্লাবে যেতেই, সেখানে প্রত্যাশিত ভাবে রবার্ট ক্রসবির সঙ্গে তাঁর দেখা হয়ে গেলো। একটা ভিড়াক্রান্ত টেবিলের কাছে বসেছিলো রবার্ট। নিজের জন্যে জায়গা খুঁজতে খুঁজতে কাছ দিয়ে যাবার সময় মিঃ জয়েস তার কাঁধে একটু হাত ছোঁয়ালেন।

'তোমাকে আমি দু-একটা কথা বলতে চাই। এখান থেকে যাবার আগে শুনে যেও।'

'ঠিক আছে।' রবার্ট বললো, 'আপনার খাওয়া হয়ে গেলে, বলবেন।'

রবার্টকে কিভাবে বশে আনবেন, সে বিষয়ে মনস্থির করে ফেলেছিলেন মিঃ জয়েস। ক্লাব ঘরটা যাতে ফাঁকা হয়ে যায়, তাই খাওয়াদাওয়ার পরে তিনি এক বাজি ব্রিজ খেললেন। এই বিশেষ ব্যাপারটার জন্যে তিনি রবার্টের অফিসে গিয়ে দেখা করতে চাননি। কিছুক্ষণের মধ্যেই রবার্ট তাস-ঘরে এসে ঢুকলো এবং খেলাটা শেষ না হওয়া পর্যন্ত অপেক্ষা করে রইলো। অন্য খেলোয়াড়রা বিভিন্ন কাজে বেরিয়ে যাবার পর, ঘরে শুধু তাঁরা দুজনে রইলেন।

'একটা দুর্ভাগ্যজনক ব্যাপার ঘটে গেছে হে!' যথাসম্ভব হালকা সুরে মিঃ জয়েস বললেন, 'দেখা যাচ্ছে, যেদিন রাতে হ্যামণ্ড খুন হয়, সেদিন তাকে বাংলোয় আসার জন্যে আমন্ত্রণ জানিয়ে তোমার স্ত্রী তাকে একটি চিঠি লিখে পাঠিয়েছিলো।'

'অসম্ভব!' চিৎকার করে উঠলো ক্রসবি। 'ও বরাবরই বলে এসেছে যে হ্যামণ্ডের সঙ্গে ওর কোনো রকম যোগাযোগ ছিলো না। আমি নিজেও জানি,

বেশ কয়েক মাস হলো হ্যামণ্ডকে ও চোখেও দেখেনি।'

'কিন্তু বাস্তব ঘটনা হলো, তেমন একটা চিঠির অস্তিত্ব কিন্তু রয়েছে। হ্যামণ্ড যে চীনে মহিলাটির সঙ্গে থাকতো, চিঠিটা রয়েছে তার কাছে। তোমার স্ত্রী জন্মদিনে তোমাকে একটা উপহার দেবে বলে হ্যামণ্ডের সাহায্য চেয়েছিলো। কিন্তু ওই মর্মান্তিক ঘটনাটার পরে, আবেগপ্রসূত উত্তেজনায়, চিঠির ব্যাপারটা ও পুরোপুরি ভুলে গিয়েছিলো। এবং হ্যামণ্ডের সঙ্গে কোনো রকম যোগাযোগ থাকার কথা একবার অস্বীকার করার পর, সেটাকে পরে ভুল বলে স্বীকার করতেও ও ভয় পেয়েছিলো। ব্যাপারটা অবিশ্যি খুবই দুর্ভাগ্যজনক। তবে আমি মনে করি, এটা কিন্তু অস্বাভাবিক কিছু নয়।'

ক্রসবি কিছু বললো না। তার বিশাল লাল মুখটাতে একেবারে বিমূঢ় হয়ে যাবার মতো অভিব্যক্তি। লোকটার উপলব্ধি কবার অক্ষমতায় একই সঙ্গে বিরক্তি এবং স্বস্তি অনুভব করলেন মিঃ জয়েস। লোকটা একেবারেই বোকা এবং বোকাদের জন্যে তাঁর একটুও ধৈর্য নেই। কিন্তু এই চরম বিপর্যয়ের পর থেকে লোকটার দুর্দশা তাঁর মনের একটা নরম জায়গা স্পর্শ করে গেছে। তাই মিসেস ক্রসবি যখন তাঁর সাহায্য চেয়েছিলো—নিজের জন্যে নয়, তার স্বামীর জন্যে—যখন সে একেবারে সঠিক স্বরতন্ত্রীতেই আঘাত করেছিলো।

'এই চিঠি সরকারী উকিলদের হাতে চলে গেলে পরিস্থিতি যে খুবই জটিল হয়ে উঠবে, এ তোমাকে বলার কোনো প্রয়োজন আছে বলে আমি মনে করি না। তোমার স্ত্রী মিথ্যে কথা বলেছে এবং ওকে তার জবাবদিহি দিতে বলা হবে। হ্যামণ্ড যদি অনধিকার প্রবেশকারী বা অবাঞ্ছিত অতিথি না হয়ে, একজন আমন্ত্রিত হিসেবে তোমাদের বাড়িতে গিয়ে থাকে—তাহলে ব্যাপারটা একটুখানি বদলে যায়। তাতে সহজেই জুরিদের মনে কিছু দ্বিধা জেগে উঠবে।'

মিঃ জয়েস ইতস্তত করছিলেন। এখন তিনি নিজের সিদ্ধান্তের মুখোমুখি হয়ে দাঁড়িয়েছেন। রসিকতা করার সময় হলে এখন তিনি এই ভেবে হাসতেন যে, তিনি একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ নিতে চলেছেন—অথচ যার জন্যে তা নিতে চলেছেন, সেটা যে কতোটা গুরুত্বপূর্ণ সে সম্পর্কে তার সামান্যতম ধারণাও নেই। বিষয়টা একটু চিন্তা করলে সে হয়তো মনে করতো, সব উকিলই কাজের খাতিরে স্বাভাবিকভাবে যা করে, মিঃ জয়েসও ঠিক তা-ই করছেন।

'দ্যাখো রবার্ট, তুমি শুধু আমার মক্কেল নও, বন্ধুও বটে। আমার মনে হয়, চিঠিটা আমাদের হাতে পাওয়া দরকার। তার জন্যে বেশ কিছু দাম দিতে হবে। তা না হলে, আমি এ ব্যাপারে তোমাকে কিছু না বলাটাই সঙ্গত বলে মনে করতাম।'

'কতো?'

'দশ হাজার ডলার।'

'সে তো অনেক টাকা! বাজারের মন্দা আর এটা সেটা মিলিয়ে আমার সবশুদ্ধু মোটামুটি ওই রকমই আছে।'

'এক্ষুনি নিয়ে আসতে পারবে?'

'হয়তো পারবো। টিন আর দুটো রাবার বাগানের যে শেয়ারগুলো আমার রয়েছে, তার বদলে বুড়ো চার্লি মেডোজ ওই টাকাটা আমাকে দেবে।'

'তাহলে তুমি কি টাকাটা আনবে?'

'সেটা আনা কি খুবই জরুরি?'

'যদি তুমি তোমার স্ত্রীর মুক্তি চাও।'

ক্রসবি প্রচণ্ড লাল হয়ে উঠলো। মুখটা ঝুলে পড়লো অদ্ভুতভাবে।

'কিন্তু · ' কথা খুঁজে পাচ্ছিলো না ক্রসবি। মুখটা এখন লালচে বেগনি হয়ে উঠেছে। 'কিন্তু আমি ব্যাপারটা ঠিক বুঝতে পারছি না। ও তো চিঠির ব্যাপারটা পরিষ্কার করে বুঝিয়েও দিতে পারে! আপনি নিশ্চয়ই বলতে চাইছেন না যে ওঁরা ওকে দোষী বলে সাব্যস্ত করবে। একটা ক্ষতিকর দুষ্ট কীটকে সরিয়ে ফেলার জন্যে ওকে ওঁরা ফাঁসি দিতে পারে না!'

'ফাঁসি নিশ্চয়ই দেবে না। হয়তো নরহত্যার জন্যে দোষী বলে সাব্যস্ত করবে। আর মিসেস ক্রসবিও হয়তো দু-তিন বছরের সাজা নিয়ে পাড় পেয়ে যাবে।'

এক লাফে উঠে দাঁড়ালো ক্রসবি, আতঙ্কে খেপাটে হয়ে উঠলো তার লাল মুখখানা।

'তিন বছর!

তারপর তার শ্লথ চৈতন্যে যেন আলোর স্পর্শ লাগলো। তার মন ছিলো অন্ধকারে আচ্ছন্ন, আচমকা তাতে যেন এক টুকরো বিদ্যুৎ ঝলসে উঠলো। তারপর সবকিছু আবার প্রগাঢ় অন্ধকারে তলিয়ে গেলেও, যা সে ঠিক দেখেনি কিন্তু হয়তো বা অনুভব করেছে অস্পষ্ট ভাবে, তারই স্মৃতি রয়ে গেলো কিছুটা। মিঃ জয়েস লক্ষ্য করলেন, নানা ধরনের কাজে রুক্ষ আর শক্ত হয়ে ওঠা ক্রসবির বড়ো বড়ো লাল হাতগুলো থরথর করে কাঁপছে।

'ও আমাকে কি উপহার দিতে চেয়েছিলো?'

'বলেছে, তোমাকে একটা নতুন বন্দুক দিতে চেয়েছিলো।'

ফের একবার ক্রসবির বিশাল লাল মুখটা আরও বেশি লাল হয়ে উঠলো।

'টাকাটা আপনার কখন চাই?'

ক্রসবির কণ্ঠস্বর কেমন যেন অদ্ভুত শোনালো। মনে হলো যেন দুটো অদৃশ্য হাত মানুষটার গলা চেপে রেখেছে।

'আজ রাত দশটায়। তুমি বরং ছটা নাগাদ ওটা নিয়ে আমার অফিসে এসো।'

'ওই মহিলাটি কি আপনার কাছে আসছে ?'

'না, আমিই তার কাছে যাচ্ছি।'

'টাকা আমি আনবো। আপনার সঙ্গেও যাবো।'

মিঃ জয়েস তীক্ষ্ন দৃষ্টিতে রবার্ট ক্রসবির দিকে তাকালেন।

'তুমি কি মনে করো, তার কোনো প্রয়োজন আছে ? আমার তো মনে হয়, ব্যাপারটা তুমি আমার ওপরে ছেড়ে দিলেই ভালো করবে।'

'টাকাটা আমার. তাই নয় কি ? কাজেই আমি যাবো।'

মিঃ জয়েস দু কাঁধে ঝাকুনি তুললেন। কুর্সি ছেড়ে উঠে, ওঁরা পরস্পরের হাতে হাত মেলালেন। মিঃ জয়েস উৎসুক দৃষ্টিতে তাকালেন রবার্ট ক্রসবির দিকে।

রাত দশটার সময় শূন্য ক্লাবে ওঁরা ফের মিলিত হলেন।

'সব কিছু ঠিক আছে তো ?' জিগেস করলেন মিঃ জয়েস।

'হ্যাঁ। টাকাটা আমার পকেটেই রয়েছে।'

'তাহলে চলো, যাওয়া যাক।'

ওঁরা সিঁড়ি দিয়ে নামলেন। নিচের চত্বরে মিঃ জয়েসের গাড়িটা অপেক্ষা করছিলো। এতো রাতে চত্বরটা একেবারে নিস্তব্ধ নিঝুম হয়ে আছে। ওঁরা গাড়ির কাছে যেতেই একটা বাড়ির ছায়ার ভেতর থেকে ওং চি সেঙ বেরিয়ে এলো। চালকের পাশে বসে, সে পথের নির্দেশ দিলো। ওতেল দি য়লেরোপ পেরিয়ে সেইলরস হোমের কাছে মোড় ঘুরে গাড়ি ভিক্টোরিয়া স্ট্রীটে গিয়ে ঢুকলো। এখানকার চীনে দোকানগুলো এখনও খোলা। অকেজো লোকেরা উদ্দেশ্য-বিহীনভাবে ঘোরাঘুরি করে অলস সময় কাটাচ্ছে। রিকশা, মোটর-গাড়ি ও ঘোড়ার গাড়ির আনাগোনায় সমস্ত রাস্তা জুড়ে ব্যস্ততার দৃশ্য। হঠাৎ গাড়িটা থামলো। চি সেঙ পেছনে মুখ ঘুরিয়ে বললো, 'আমার মনে হয় স্যার, এখান থেকে আমাদের হেঁটে যাওয়াই ভালো।'

গাড়ি থেকে নেমে চি সেঙ এগুতে লাগলো, তার দু-এক পা পেছনে ওঁরা দুজন। তারপর চি সেঙ ওঁদের থামতে বললো, 'আপনারা এখানে অপেক্ষা করুন, স্যার। আমি ভেতরে গিয়ে আমার ফ্রেণ্ডের সঙ্গে একটু কথা বলে আসি।'

রাস্তার ওপরে একটা খোলা দোকানে গিয়ে ঢুকলো লোকটা। দোকানের কাউণ্টারের ওধারে তিন-চারজন চীনে দাঁড়িয়ে রয়েছে। এটা সেই ধরনের একটা অদ্ভুত দোকান, যেখানে কিছুই চোখের সামনে সাজানো থাকে না, বোঝাই যায় না ওরা কি বিক্কিরি করে। মোটা কাপড়ের স্যুট পরা, বুকে সোনার চেন ঝোলানো একটা শক্ত সমর্থ লোককে কি যেন বললো চি সেঙ। লোকটা বাইরের দিকে চকিতে এক ঝলক তাকিয়ে, চি সেঙকে একটা চাবি দিলো। চাবি নিয়ে বেরিয়ে এলো চি সেঙ। তারপর অপেক্ষারত ওঁদের দুজনকে ইঙ্গিতে ডেকে, দোকানের পাশের দিকের একটা দরজা দিয়ে ভেতরে ঢুকে

পড়লো। চি সেঙকে অনুসরণ করে ওঁরা দুজনে এক সারি সিঁড়ির গোড়ায় গিয়ে হাজির হলেন।

'আপনারা এক মিনিট একটু অপেক্ষা করুন, আমি একটা দেশলাই জ্বালি।' উপায় উদ্ভাবনে সদা তৎপর চি সেঙ একটা জাপানী দেশলাইয়ের কাঠি জেবলে বললো, 'ওপরে আসুন।'

দেশলাইয়ের আলোয় অন্ধকার প্রায় কিছুই কাটেনি। হাতড়ে হাতড়ে ওঁরা চি সেঙের পেছন পেছন এগুলেন। দোতলায় উঠে চি সেঙ একটা দরজার তালা খুললো, তারপর ভেতরে ঢুকে গ্যাসের বাতি জ্বাললো।

'ভেতরে আসুন,' বললো চি সেঙ।

ঘরটা চৌকো, একটা জানলা। একমাত্র আসবাব, মাদুর বেছানো নিচু দুটো চীনে তক্তোপোশ। এক কোণে বিশাল একটা দেরাজ, তাতে পুরনো যুগের বড়োসড়ো তালা। দেরাজের মাথায় একটা বিবর্ণ ট্রে, তাতে একটা আফিমের পাইপ আর একটা লম্ফ। ঘরের মধ্যে আফিমের মৃদু একটা কটু গন্ধ। ওঁরা বসতেই ওং চি সেঙ ওদের দিকে সিগারেট এগিয়ে দিলো। একটু পরে কাউণ্টারের সেই মোটা চীনেটা দরজা খুলে ঘরে এসে ঢুকলো। চোস্ত ইংরেজিতে ওঁদের শুভ সন্ধ্যা জানিয়ে, লোকটা তার জাত ভাইয়ের পাশে গিয়ে বসলো।

'চীনে মহিলাটি এক্ষুনি আসবে,' চি সেঙ বললো।

দোকানের একটা বাচ্চা চাকর ট্রেতে করে চায়ের পট আর কাপ নিয়ে এলো। চীনেটি ওদের চা দিলো। ক্রসবি নিলো না। চীনে দুজন চাপা গলায় নিজেদের মধ্যে কথা বলছিলো, কিন্তু ক্রসবি আর মিঃ জয়েস নিশ্চুপ হয়ে রইলেন। অবশেষে দরজার বাইরে একটা কণ্ঠস্বর শোনা গেলো। কে যেন নিচু গলায় কাকে ডাকছে। চীনেটি উঠে গিয়ে দরজা খুললো, দু-একটা কথা বললো, তারপর এক মহিলাকে ভেতরে নিয়ে এলো। মিঃ জয়েস মহিলার দিকে তাকালেন। হ্যামণ্ডের মৃত্যুর পর থেকে এর কথা তিনি অনেক শুনেছেন, কিন্তু কখনও দেখেননি। মহিলাটির শক্ত সমর্থ চেহারা। খুব একটা অল্প-বয়সী নয়। চওড়া নিরুৎসাহী মুখে পাউডার ও রুজের প্রলেপ। ভুরু বলতে সরু একটা কালো রেখা। কিন্তু দেখে মনে হয় ব্যক্তিত্বময়ী। পরনে হালকা নীল রঙের জ্যাকেট আর সাদা স্কার্ট। পোশাকটা পুরোপুরি ইউরোপীয় নয়, আবার ঠিক চৈনিকও নয়। অথচ পায়ে চীনে রেশমের ছোটো ছোটো চটি। গলায় সোনার মোটা হার, হাতে সোনার বালা, কানে সোনার দুল, কালো চুলে সোনার বাহারি কাঁটা। ধীর, আত্মসচেতন ভঙ্গিতে ঘরে ঢুকে তক্তোপোশে ওং চি সেঙের পাশে গিয়ে বসলো মহিলা। চি সেঙ যেন কি একটা বললো, ঘাড় নেড়ে কৌতূহলহীন চোখে শ্বেতাঙ্গ দুজনের দিকে তাকালো মহিলা।

'চিঠিটা কি ওঁর সঙ্গে আছে?' জিগেস করলেন মিঃ জয়েস।

'হ্যাঁ, স্যার।'

কিছু না বলে, পাঁচশো ডলারের একতাড়া নোট বের করলো ক্রসবি। তারপর কুড়িটা নোট গুনে গুনে বের করে চি সেঙের হাতে তুলে দিলো।

'গুনে দেখুন, ঠিক আছে কিনা।'

চি সেঙ নোটগুলো গুনে, মোটা চীনেটার দিকে এগিয়ে দিলো।

'একদম ঠিক আছে, স্যার।'

মোটা চীনেটা ফের গুনে, সেগুলোকে পকেটে গুঁজলো। তারপর মহিলাকে কিছু বললো। মহিলা বুকের ভেতর থেকে একটা চিঠি বের করে চি সেঙকে দিলো।

'এটাই আসল জিনিস, স্যার,' চিঠিটাতে চোখ বুলিয়ে বললো চি সেঙ। সে ওটা মিঃ জয়েসকে দিতে যাচ্ছিলো, কিন্তু তার আগেই ক্রসবি চিঠিটা নিয়ে নিলো।

'আমাকে এটা দেখতে দিন,' বললো ক্রসবি।

চিঠিটা পড়ার সময় ক্রসবিকে লক্ষ্য করতে লাগলেন মিঃ জয়েস। তারপর হাত বাড়িয়ে বললেন, 'ওটা তুমি বরং আমাকেই দাও।'

ধীরেসুস্থে চিঠিটা ভাঁজ করে পকেটে রাখলো ক্রসবি, 'না, এটা আমিই রাখছি। এটা আমাকে অনেক দাম দিয়ে কিনতে হয়েছে।'

মিঃ জয়েস আর কথা বাড়ালেন না। তিন চীনে এই ছোট্ট ঘটনাটা দেখলো। কিন্তু দেখে তারা কি ভাবলো, কিংবা আদৌ কিছু ভাবলো কিনা—তা তাদের ভাবলেশহীন মুখ দেখে বোঝা অসম্ভব। মিঃ জয়েস উঠে দাঁড়ালেন।

'আজ রাতে কি আমাকে আপনার আর দরকার হবে, স্যার?' জিগেস করলো চি সেঙ।

'না,' মিঃ জয়েস বললেন। তিনি জানেন, টাকার প্রতিশ্রুত অংশটা নেবার জন্যে চি সেঙ এখন এখানেই থেকে যেতে চায়। তাই ক্রসবির দিকে ফিরে জিগেস করলেন, 'কি, তুমি এখন যাবার জন্য তৈরি তো?'

ক্রসবি কোনো জবাব না দিয়ে উঠে দাঁড়ালো। চীনেটা উঠে গিয়ে দরজা খুলে দিলো। সিঁড়িতে আলো দেখাবার জন্যে চি সেঙ কোত্থেকে যেন এক টুকরো মোমবাতি নিয়ে এসে, সেটাকে ধরিয়ে নিলো। মহিলা তখন তক্তোপোশে বসে ধূমপান করছে। চীনে দুজন ওঁদের নিয়ে নিচে নামলো এবং ওঁদের রাস্তা অব্দি পেঁছে দিয়ে, ফের ওপরে উঠে গেলো।

'চিঠিটা নিয়ে তুমি কি করবে?' জিগেস করলেন মিঃ জয়েস।

'রেখে দেবো।'

গাড়িটা যেখানে অপেক্ষা করছিলো, সেই অব্দি হেঁটে গেলেন ওঁরা। বন্ধুকে নিজের গাড়িতে করে পেঁছে দিতে চাইলেন মিঃ জয়েস।

'আমি হেঁটে যাবো,' ঘাড় নেড়ে বললো ক্রসবি। একটু ইতস্তত করলো মানুষটা, পায়ে পা ঘষলো, তারপর বললো, 'যে রাত্রে হ্যামণ্ড মারা যায়, সেই রাত্রে আমার সিঙ্গাপুরে যাবার একটা অন্যতম কারণ ছিলো, একটা নতুন

বন্দুক কেনা—আমার পরিচিত এক ভদ্রলোক তাঁর বন্দুকটা বিক্রি করবেন বলে শুনেছিলাম। আচ্ছা, শুভরাত্রি।'

অন্ধকারের মধ্যে দ্রুত অদৃশ্য হয়ে গেলো মানুষটা।

বিচার সম্পর্কে মিঃ জয়েসের ধারণাই সম্পূর্ণ সঠিক ছিলো। মিসেস ক্রসবিকে মুক্তি দেবার ব্যাপারে একেবারে স্থির সংকল্প নিয়েই জুরিরা আদালতে গিয়েছিলেন। মিসেস ক্রসবি নিজের পক্ষে সাক্ষ্য দিলো। বিনা ভনিতায় সরলভাবে নিজের কাহিনী শোনালো। সরকারী কৌঁসুলি মানুষটি দয়ালু—নিজের এ কাজটা তার কাছে যে খুব একটা আনন্দের বিষয় নয়, তা সহজেই বোঝা যাচ্ছিলো। অনিচ্ছুক ভঙ্গিতে উনি প্রয়োজনীয় প্রশ্নগুলো জিগেস করলেন। সরকারের তরফে তাঁর বক্তব্য,আসামী পক্ষের বক্তব্য হিসেবেও পেশ করা যেতে পারতো। একমত হয়ে সিদ্ধান্ত নিতে জুরিরা পাঁচ মিনিটেরও কম সময় নিলেন। তাঁদের সিদ্ধান্ত শুনে পরিপূর্ণ আদালত কক্ষ আনন্দে ফেটে পড়লো। বিচারক মিসেস ক্রসবিকে অভিনন্দন জানালেন—সে এখন মুক্ত।

মিসেস জয়েসের মতো অমন তীব্র ভাষায় কেউই হ্যামণ্ডের আচরণ সম্পর্কে নিজের মতামত ব্যক্ত করেননি। সর্বদাই উনি বন্ধুবৎসল। এ মামলার ফলাফল সম্পর্কে অন্যদের মতো ওঁর মনেও কোনোরকম সন্দেহ ছিলো না। উনি বারবার অনুরোধ জানিয়েছিলেন, এখান থেকে যাবার ব্যবস্থা না হওয়া পর্যন্ত ক্রসবিরা যেন ওঁদের বাড়িতেই থাকে। যেখানে অমন একটা ভয়ংকর ঘটনা ঘটে গেছে, সেই বাংলোতেই বেচারী লেসলির ফিরে যাওয়ার কোনো প্রশ্নই ওঠে না। সাড়ে বারোটার মধ্যে বিচার শেষ হয়ে গিয়েছিলো। সকলে যখন জয়েসদের বাড়িতে পৌঁছলেন, তখন সেখানে তাঁদের জন্য এক বিশাল ভোজের আয়োজন করা হয়েছে। ককটেল তৈরি। মিসেস জয়েসের তৈরি দুর্দান্ত ককটেল দিয়েই সাবা মালয়ে উৎসব উদ্‌যাপন করা হয়। উনি লেসলির স্বাস্থ্য পান করলেন। ভদ্রমহিলা বাকপটু, ভারি প্রাণবন্ত এবং এখন খুশিতে ভীষণ উচ্ছল। ভাগ্যিস, অন্যদের মুখে এখন কথাবার্তা নেই। কিন্তু তা নিয়ে মিসেস জয়েসের মনে কোনো ভাবনাও নেই। কারণ ওঁর স্বামী কোনোদিনই বেশি কথা বলেন না। বাকি দুজনের ওপর দিয়ে দীর্ঘ দিন ধরে যে ধকল গেছে, তাতে ওরা স্বাভাবিক কারণেই খুব ক্লান্ত। খাওয়ার সময়টা মিসেস জয়েস একাই কথাবার্তায় টেবিল মাতিয়ে রাখলেন। তারপর কফি দেওয়া হলো।

'শোনো বাছারা', নিজস্ব খুশিয়াল ব্যস্ত ভঙ্গিমায় মিসেস জয়েস বললেন, 'এখন তোমরা একটু বিশ্রাম নেবে। চায়ের পর আমি তোমাদের দুজনকে গাড়িতে করে সমুদ্রের ধারে বেড়াতে নিয়ে যাবো।'

নেহাত ব্যতিক্রম হিসেবেই মিঃ জয়েস আজ দুপুরে বাড়িতে খেতে এসে-ছিলেন, এখন তাঁকে আবার যথারীতি অফিসে ফেরত যেতে হবে।

'আমি আপনাদের সঙ্গে যেতে পারবো না, মিসেস জয়েস।' ক্রসবি বললো, 'আমাকে এক্ষুনি বাগানে ফিরে যেতে হবে।'

'আজ তুমি মোটেই যাবে না!' মিসেস জয়েস চিৎকার করে উঠলেন।

'হ্যাঁ, এখুনি। অনেক দিন কাজে অবহেলা করেছি। এখন একটা জরুরি দরকারও আছে। তবে যদ্দিন আমরা কি করবো ঠিক না করছি, তদ্দিন লেসলিকে আপনি যদি নিজের কাছে রাখেন, তাহলে আমি ভীষণ কৃতজ্ঞ হবো।'

মিসেস জয়েস যুক্তি দেখাতে যাচ্ছিলেন, কিন্তু ওঁর স্বামী ওঁকে বাধা দিলেন।

'নেহাতই যদি যেতে হয়, তাহলে ও নিশ্চয়ই যাবে। ব্যস, এ বিষয়ে আর কোনো কথা থাকতে পারে না।'

মিঃ জয়েসের কণ্ঠস্বরে এমন কিছু ছিলো যাতে মিসেস জয়েস একবার চকিতে স্বামীর দিকে তাকালেন। নিজের মুখও বন্ধ করে রাখলেন। এক মুহূর্ত সকলেই নিশ্চুপ। তারপর ক্রসবি আবার বললো, 'আপনারা যদি কিছু মনে না করেন, তাহলে আমি এক্ষুনি রওনা হবো—যাতে অন্ধকার হওয়ার আগেই পৌঁছুতে পারি।' টেবিলের কাছ থেকে উঠে দাঁড়ালো ক্রসবি, 'লেসলি, তুমি কি আমাকে একটু এগিয়ে দেবে?'

'নিশ্চয়ই!'

ওরা একসঙ্গে খাওয়ার ঘর থেকে বেরিয়ে গেলো।

'রবার্ট কিন্তু এটা অবিবেচকের মতো কাজ করলো।' মিসেস জয়েস বললেন, 'ওর বোঝা উচিত, লেসলি এই মুহূর্তে ওর সঙ্গেই থাকতে চাইবে।'

'আমি নিশ্চিত, নেহাত দরকার না থাকলে ও যেতো না।'

'যাকগে, আমি গিয়ে দেখি লেসলির ঘরটা ঠিকঠাক করা হলো কিনা। ওর আগে দরকার সম্পূর্ণ বিশ্রাম, তারপর আমোদ-ফুর্তি।'

মিসেস ক্রসবি ঘর থেকে বেরিয়ে যেতেই জয়েস ফের বসে পড়লেন। একটু পরেই ক্রসবির মোটর-সাইকেলের এঞ্জিন চালু হওয়ার শব্দ শোনা গেলো। তারপরেই বাগানের মোড়াম বেছানো রাস্তা ধরে চিৎকৃত আওয়াজ তুলে ছুটে গেলো গাড়িটা। কুর্সি থেকে উঠে বৈঠকখানা ঘরে গেলেন জয়েস। ঘরের মাঝখানে দাঁড়িয়ে রয়েছে মিসেস ক্রসবি, দৃষ্টি শূন্যের দিকে, হাতে একটা খোলা চিঠি। চিঠিটা চিনতে পারলেন মিঃ জয়েস। তাঁর দিকে একবার তাকালো মিসেস ক্রসবি। মিঃ জয়েস দেখলেন, ওর মুখটা মৃতের মতো পাণ্ডুর।

'ও জানে', ফিসফিসিয়ে বললো মিসেস ক্রসবি।

মিঃ জয়েস এগিয়ে গিয়ে ওর হাত থেকে চিঠিটা নিয়ে নিলেন। তারপর দেশলাই জেবলে সেটাতে আগুন ধরিয়ে দিলেন। চিঠিটার পুড়ে যাওয়ার দৃশ্যের দিকে তাকিয়ে রইলো লেসলি। যখন আর ধরে রাখা যাচ্ছে না, তখন

কাগজটাকে মেঝের টালিতে ফেলে দিলেন মিঃ জয়েস। দুজনে তাকিয়ে তাকিয়ে দেখলেন, কাগজটা কুঁকড়ে কালো হয়ে যাচ্ছে। তারপর জয়েস সেটাকে পা দিয়ে মাড়িয়ে মাড়িয়ে ছাই করে দিলেন।

'কি জানে ও?' জিগেস করলেন মিঃ জয়েস।

অনেকক্ষণ—বহুক্ষণ ধরে তাঁর দিকে তাকিয়ে রইলো লেসলি। এক বিচিত্র দৃষ্টি ঘনিয়ে এলো ওর চোখ দুটিতে। দৃষ্টিটা অবজ্ঞার, না কি হতাশার? মিঃ জয়েস তা বুঝতে পারলেন না।

মিঃ জয়েস একটুও নড়াচড়া করেননি, একটি শব্দও উচ্চারণ করেননি।

'বহুদিন ধরেই ও আমার প্রেমিক ছিলো। বলতে গেলে, ও যুদ্ধ থেকে ফেরার পর থেকেই। আমরা জানতাম, কতোটা সাবধানে আমাদের চলতে হবে। যখন আমরা প্রেমে পড়লাম তখন এমন একটা ভাব দেখাতাম, যেন ওর ওপরে আমার বিরক্তি এসে গেছে। রবার্ট থাকলে, ও আমাদের বাড়িতে খুব কমই আসতো। তখন সপ্তাহে দু-তিন দিন আমি গাড়ি চালিয়ে আমাদের পরিচিত একটা জায়গায় চলে যেতাম, সেখানে আমাদের দেখা হতো। রবার্ট সিঙ্গাপুরে গেলে, অনেক রাতে—চাকরগুলো শুতে যাবার পর—ও আমাদের বাংলোয় আসতো। আমরা অনবরত—সর্বদাই—পরস্পরের সঙ্গে মিলিত হতাম। কিন্তু কেউই এ ব্যাপারে এতোটুকুও সন্দেহ করতে পারেনি। তবে ইদানীং, বছর খানেক আগে, ও বদলে যেতে শুরু করে। আমি বুঝতে পারছিলাম না, কি এমন হলো। ও আমাকে আর ভালোবাসে না, এটা আমার বিশ্বাস হতো না। ও-ও সর্বদা তা অস্বীকার করতো। কিন্তু আমি প্রায় পাগল হয়ে গেলাম। ভীষণ ঝগড়াঝাঁটি কান্নাকাটি করতাম। মাঝে মাঝে মনে হতো, ও আমাকে ঘেন্না করে। ওঃ, তখন যে কি ভীষণ মানসিক যন্ত্রণা আমি সহ্য করেছি, তা যদি আপনি জানতেন! বুঝতাম, ও আর আমাকে চায় না—কিন্তু আমিও ওকে ছাড়বো না। কি কষ্ট, কি কষ্ট! আমি ওকে ভালোবাসি, ওকে আমার সর্বস্ব দিয়েছি, ও আমার প্রাণ! আর তখন কিনা শুনলাম, ও একটা চীনে মেয়েছেলের সঙ্গে থাকে! কথাটা আমি বিশ্বাস করতে পারিনি। কিন্তু শেষ অব্দি তাকে নিজেই দেখলাম—নিজের চোখে দেখলাম—গ্রামের মধ্যে হেঁটে যাচ্ছে। হাতে সোনার বালা, গলায় সোনার হার—একটা বুড়ি, মোটা চীনে মেয়েছেলে। আমার চাইতে বয়সে বড়ো। ওঃ, কি ভয়ঙ্কর! ক্যামপঙে সবাই জানে, ও হ্যামণ্ডের রক্ষিতা। আমি পাশ দিয়ে যাবার সময় ও আমার দিকে তাকালো। বুঝলাম, ও-ও জানে যে আমিও হ্যামণ্ডের রক্ষিতা। আমি হ্যামণ্ডকে ডেকে পাঠালাম। বললাম যে আমাকে ওর সঙ্গে দেখা করতেই হবে। আপনি তো চিঠিটা পড়েছেন। পাগলের মতো চিঠিটা লিখেছিলাম। বুঝতে পারিনি, কি করছি। কোনো পরোয়া করিনি। দশ দিন ওকে দেখিনি। যেন এক জীবন। শেষবারে বিদায় নেবার সময় ও আমাকে জড়িয়ে ধরে চুমু খেয়েছিলো—বলেছিলো,

কোনো দুশ্চিন্তা না করতে। আর আমার আলিঙ্গন থেকে মুক্ত হয়ে ও সোজা চলে গিয়েছিলো ওই মেয়েছেলেটার আলিঙ্গনে।'

এতোক্ষণ নিচু গলায়, কিন্তু খুবই উদ্দীপ্ত ভঙ্গিতে, কথা বলছিলো লেসলি। এবারে কথা থামিয়ে নিজের হাতদুটিকে মোচড়াতে থাকে।

'ওই হতচ্ছাড়া চিঠিটা! সর্বদা আমরা এতো সাবধানে থাকতাম! আমি ওকে কিছু লিখলে, ও পড়া হয়ে গেলেই সেটাকে ছিঁড়ে ফেলতো। ওই চিঠিটা যে ও রেখে দেবে, তা আমি কি করে জানবো? ও এলো। আমি ওকে বললাম, ওই চীনে মেয়েমানুষটার কথা আমি জানি। ও অস্বীকার করলো। বললো, ওটা স্রেফ একটা বাজে কেচ্ছা কাহিনী। আমি তখন আর আমাতে নেই। কি বলেছিলাম, জানি না। আমি তখন ওকে ঘৃণা করছি. ওর প্রতিটা অঙ্গ ছিঁড়ে টুকরো টুকরো করে ফেলছি। আঘাত করতে পারে, এমন সব কিছুই বলেছি। অপমান করেছি। বোধ হয় মুখে থুথুও দিতে পারতাম। কিন্তু শেষ অব্দি ও রুখে দাঁড়ালো। বললো, আমার ওপরে ওর প্রচণ্ড বিরক্তি এসে গেছে। ওই চীনে মহিলার ব্যাপারটাও সত্যি বলে স্বীকার করলো। বললো, বেশ কয়েক বছর ধরে—যুদ্ধের আগে থেকেই—সে ওকে চেনে এবং ও-ই একমাত্র মহিলা যাকে সে ভালোবাসে। অন্যেরা সবাই তার বিনোদনের সঙ্গী। বললো, ওই মহিলার ব্যাপারটা আমি জেনেছি বলে সে খুশিই হয়েছে, কারণ এবারে অন্তত আমি ওকে ছেড়ে দেবো। তারপর কি হয়েছিলো আমি জানি না, আমার মাথার ঠিক ছিলো না, আমি রেগে আগুন হয়ে গিয়েছিলাম। রিভলভারটা তুলে নিয়ে আমি গুলি করলাম। ও চিৎকার করে উঠলো, দেখলাম গুলিটা ওর গায়ে লেগেছে। ও টলতে টলতে বারান্দার দিকে ছুটে গেলো। আমি ওর পেছন পেছন ছুটে গিয়ে ফের গুলি করলাম। ও পড়ে গেলো, আমি পাশে দাঁড়িয়ে একটার পর একটা গুলি চালিয়ে গেলাম—যতোক্ষণ না রিভলভারে ক্লিক ক্লিক শব্দ হলো। শব্দটা শুনে বুঝলাম, গুলি ফুরিয়ে গেছে।'

অবশেষে হাঁফাতে হাঁফাতে থামলো লেসলি। ওর মুখটা এখন আর মানুষের মুখ নেই। নিষ্ঠুরতায়, রাগে আর যন্ত্রণায় বিকৃত হয়ে গেছে মুখটা। এমন একটি শান্ত, সুরুচিসম্পন্ন মহিলা যে এ ধরনের দানবীয় রোষের বশবর্তী হতে পারে তা কল্পনাও করা যায় না। মিঃ জয়েস এক পা পেছিয়ে গেলেন। লেসলিকে দেখে হতবিহ্বল হয়ে উঠেছিলেন তিনি। তাঁর মনে হচ্ছিলো, ওটা লেসলির মুখ নয়—অর্থহীন অসংলগ্ন বাক্যবিস্তার করে চলা একটা বীভৎস মুখোশ। তারপরেই অন্য ঘর থেকে উঁচু গলায় বন্ধুত্বভরা উৎফুল্ল সুরে অন্য একটা কণ্ঠস্বরের ডাক শুনতে পেলেন ওঁরা। মিসেস জয়েস তখন চিৎকার করে বলছিলেন, 'লেসলি, এসো লক্ষ্মীটি! তোমার ঘর তৈরি হয়ে গেছে। তুমি তো এতোক্ষণে নিশ্চয়ই ঘুমে ঢুলছো!'

মিসেস ক্রসবির চোখমুখ ক্রমশ একটু একটু করে শান্ত হয়ে উঠলো। এক টুকরো দোমড়ানো কাগজকে যেভাবে হাত বুলিয়ে মসৃণ করা হয়, তেমনি করেই ওর মুখে ফুটে ওঠা তীব্র আবেগের সুস্পষ্ট রেখাগুলিও মুছে গেলো একটু একটু করে। মিনিট খানেকের মধ্যেই মুখখানা হয়ে উঠলো উত্তেজনা-হীন, প্রশান্ত ও রেখাহীন। হয়তো সে মুখ ঈষৎ পাণ্ডুর, কিন্তু ওর ঈষৎ উন্মুক্ত ঠোঁট দুটিতে এখন মনোরম এক অমায়িক হাসি। এখন ও ফের সেই সুমার্জিত—এমন কি বলা যেতে পারে—এক বিশিষ্ট মহিলা।

'আসছি, ভাই ডরোথি। সত্যি আমি দুঃখিত—তোমাদের যে কি ঝামেলায় ফেলেছি!'